> words expressive of various complex emotions. (...) This would have been a first step in the formation of a language.[7]

সঙ্গীতের ছন্দোময় ধ্বনির সঙ্গে ক্ষণিক স্মৃতির যোগটি নিবিড়। ছন্দোবদ্ধ ধ্বনি বলতে মনোভাষাবিজ্ঞানীরা প্রধানত সঙ্গীতের ছন্দের সঙ্গে স্মৃতির সম্পর্ক নিয়ে সুগভীর গবেষণা করেছেন, তারই মধ্যে ছন্দোবদ্ধ ধ্বনি বা পদ্যের ধ্বনির আলোচনাটিও এসেছে। আমাদের মনে রাখতে হবে, বাচিক ক্ষণিক স্মৃতি (verbal short-term memory) থেকে দীর্ঘমেয়াদী স্মৃতির দিকে যেতে আমাদের মস্তিষ্ক অনেকগুলি ধাপ অতিক্রম করে। বাচিক মাধ্যম থেকে প্রাপ্ত তথ্য আমাদের পক্ষে সহজে মনে রাখা কঠিন। কারণ, বাচিক মাধ্যম অর্থাৎ কথোপকথন বা গদ্যভাষা থেকে প্রাপ্ত তথ্য আমাদের কাছে একটি অবিন্যস্ত অনিয়মিত ধারার (ungrouped, irregular) মত আসতে থাকে, এবং আমাদের মস্তিষ্ক সেই তথ্যকে যথাযথ ভাবে স্নায়বিক স্পন্দ দিয়ে ধরতে পারে না। পরীক্ষাগতভাবে দেখা যাচ্ছে, যখনই এই তথ্যকে সুবিন্যস্ত ও নিয়মিত যতি দিয়ে ভেঙে নির্দিষ্ট পর্বে সাজিয়ে মস্তিষ্কে প্রেরণ করা হয়, মস্তিষ্ক সেই তথ্যের প্রতি স্নায়বিক স্পন্দ দিয়ে প্রতিক্রিয়া জানায়। এভাবেই বাইরের তথ্য ও ভেতরের স্পন্দের আদানপ্রদানে আমাদের মস্তিষ্কে ক্ষণিক স্মৃতি দীর্ঘায়িত হতে থাকে।[8] স্নায়ুবিজ্ঞানে এই সম্পূর্ণ প্রক্রিয়াটিকে ধরা হয়েছে BUMP (Bottom-Up, Multi-scale Population) মডেল নির্ভর গবেষণায়। BUMP মডেল নিয়ে স্নায়ুবিজ্ঞান, ধ্বনিতত্ত্ব ও মনোভাষাবিজ্ঞানে বহু গবেষণা হয়েছে। অব্যবহিত পূর্বে উল্লিখিত গবেষণাটি নিয়ে বিস্তারিত জানা যায় Cognitive Psychology-র ২০১৬ সালের একটি গবেষণাপত্রে, সেখানে গবেষকরা প্রমাণ করছেন Auditory-Verbal Rhythm (ধ্বনি-বাচিক ছন্দ) কীভাবে মস্তিষ্কের ক্ষণিক স্মৃতিকে দীর্ঘায়িত করে।[9] এই গবেষণারও আগে, ২০০৭ সালে Cognitive Science-এর দুই গবেষক দেখিয়েছেন, কীভাবে ক্ষণিক স্মৃতি পদ্যের ক্ষেত্রে দীর্ঘায়িত হচ্ছে ও গদ্যের ক্ষেত্রে, যেখানে পদ্যের ছন্দস্পন্দ অনুপস্থিত থাকে সাধারণত, সেখানে ক্ষণিক স্মৃতি হ্রাস পাচ্ছে। গবেষণার শেষে গবেষকদ্বয় এই সিদ্ধান্তে উপনীত হচ্ছেন যে, সঙ্গীত ও পদ্য তাদের ছন্দ ও বৃত্তাকার চলনে অনেকাংশে সমতুল ও গদ্য ছন্দোগত ভাবে এই দুইয়ের থেকে অনেকাংশে পৃথক; তাঁরা এর পরেই মৌখিক সাহিত্যের ধারা নিয়ে ১৯৯৫ সালে David C. Rubin এর গবেষণার যাথার্থ্য সম্পর্কে নিঃসংশয়তা ব্যক্ত করেছেন।[10] এই প্রসঙ্গেই একটি বিশেষ পর্যবেক্ষণ বাংলা ছন্দতত্ত্বের আলোচনার ধারাকে আংশিক বদলে দেয়। বিশিষ্ট ধ্বনিবিদ্ ছন্দতাত্ত্বিক পবিত্র সরকার তাঁর 'ছন্দতত্ত্ব ছন্দরূপ' গ্রন্থে বিভিন্ন পার্থক্যের মাধ্যমে দেখিয়েছেন, নাচ-গান-বাজনার তাল অর্থাৎ সঙ্গীতের ছন্দ ও পদ্যের ছন্দের মধ্যে সংগঠনগত সাদৃশ্য থাকলেও দুয়ের স্পষ্ট পার্থক্য রয়েছে।[11] তার একটি প্রধান কারণ হল, সঙ্গীতের ছন্দ মূলগতভাবে সুরের সময়ছেদের উপর ভিত্তি করে দাঁড়িয়ে আছে, এবং পদ্যের ছন্দের ভিত্তি হল ভাষা বা বাচ্য। কিন্তু, ছন্দ সংগঠনের উপরিতলে এই পার্থক্য স্পষ্ট হলেও আমাদের মস্তিষ্ক যে পদ্ধতিতে ছন্দকে ক্ষণিক-স্মৃতির সঙ্গে যুক্ত করে, সেই পদ্ধতিতে মস্তিষ্কের কাছে পদ্যের ছন্দ ও সঙ্গীতের ছন্দ মূলগতভাবে এক ও এই দুই প্রকার ছন্দই সুস্পষ্টভাবে আমাদের স্বাভাবিক বাচ্যের বা কথোপকথনের যতির চেয়ে আলাদা, পরবর্তী গবেষণা সেই দিকই প্রমাণ করে।

ছন্দের সঙ্গে ক্ষণিক স্মৃতির যোগের প্রধানতম সূত্রটি নিহিত আছে মানুষের শরীরী স্মৃতির মধ্যে। জন্মের আগে থেকে, গর্ভাবস্থায় বেড়ে উঠতে উঠতে শিশু দুই রকম ছন্দের মধ্যে তার নিশ্চিন্তি খুঁজে পায়। এক – মায়ের হৃদ্স্পন্দনের মধ্যে ও দুই – মায়ের শ্বাস নেওয়ার পর্যায়ক্রমিক চলনের মধ্যে। মায়ের শ্বাসের অনিয়মিত গতিটি

শিশুর ছন্দবোধের ক্ষেত্রে ততটা গুরুত্বপূর্ণ না হলেও, ৬০ সেকেন্ডে ৭২ বার মায়ের হৃদস্পন্দনের অবিরাম ও নিয়মিত ছন্দ শুনতে শুনতেই শিশুর মধ্যে প্রাথমিক ছন্দবোধের পাঠ তৈরি হতে থাকে। দৃষ্টিহীন, ঘ্রাণহীন, স্বাদহীন অথচ শব্দময় গর্ভস্থ জীবনে ওই হৃদস্পন্দের ছন্দই শিশুর মনে জীবনের প্রধানতম সংকেত হয়ে দীর্ঘস্থায়ী ছাপ ফেলে দেয়। জন্মের পরেও দেখা যায়, গর্ভের সুরক্ষা থেকে বঞ্চিত শিশু যে অবস্থানে সবচেয়ে সুরক্ষিত বোধ করে, তা হল মায়ের বুকের বাঁ দিকে চেপে ধরা অবস্থায়। এই অবস্থানে শিশু মায়ের হৃদস্পন্দ সবচেয়ে ভালোভাবে শুনতে পায় বলেই প্রাক-জন্ম সুরক্ষার বোধটি ফিরে পেয়ে শান্ত থাকে। লক্ষ করা গেছে, শিশুদের ঘুমপাড়ানি গান না শুনিয়ে কেবল মিনিটে ৭২ বার হৃদস্পন্দন শুনিয়েও ঘুম পাড়ানো যায়, কারণটি ওই একই, প্রাক-জন্ম সুরক্ষার বোধ। বিভিন্ন গবেষণায় এও দেখা গেছে, যে যান্ত্রিক দোলনার গতি যখনই মিনিটে ৬০-৭০ দোলন হয়, শিশু তখনই নিশ্চিন্ত বোধ করে ঘুমিয়ে পড়েছে, এর কারণও অনুরূপ।[12] বড় হওয়ার সঙ্গে সঙ্গে ঘুমপাড়ানি গানের ছন্দ, কথা বলতে শেখার সঙ্গে সঙ্গে ছোটদের ছড়ার ছন্দ, নাচের ছন্দ, ট্রেন চলার ছন্দ, ঢাকের বোল, গানের ছন্দ এবং এই বিভিন্নরকম ছন্দের ক্রিয়ায় শিশুর অক্রিয় ও সক্রিয় অংশগ্রহণের মধ্য দিয়ে ছন্দবোধটি তার শরীরী চৈতন্যে এইসব সামাজিক প্রতিবেশ ও পরিবেশের মাধ্যমে ক্রমে প্রোথিত হতে থাকে। শরীরী চৈতন্য ও শারীরিক ক্রিয়ার সঙ্গে ছন্দের এই নিবিড় যোগ ধ্বনিবিজ্ঞানের (Phonetics) গবেষণাতেও প্রতিফলিত হয়েছে। ধ্বনিবিজ্ঞানী David Abercrombie তাঁর Studies in Phonetics and Linguistics বইতে ছন্দকে বাচ্যের ধ্বনি না বলে চিহ্নিত করেছেন ধ্বনি-সৃষ্টিকারী শরীরী নড়াচড়া বলে। এর পরেই তাঁর বক্তব্য – “All rhythm, it seems likely, is ultimately the rhythm of bodily movement.”[13]

ধ্বনি-বাচিক ছন্দ আমাদের শরীরে বিভিন্ন স্পন্দের জন্ম দেয়, সেই স্পন্দগুলি স্নায়ুর মাধ্যমে মস্তিষ্কে ছাপ ফেলতে থাকে ও ক্ষণিক স্মৃতি তৈরি করতে থাকে, পূর্বের আলোচনায় আমরা সেই প্রসঙ্গগুলি ছুঁয়ে এসেছি। কিন্তু ক্ষণিক স্মৃতি থেকে দীর্ঘস্থায়ী স্মৃতি তৈরিতে পদ্যের ছন্দ কীভাবে সহায়তা করে, সেই পদ্ধতিটি আলোচনা করার প্রয়োজন আছে। ছন্দে সাজানো তথ্য কীভাবে আমাদের ক্ষণিক-স্মৃতিতে উল্লেখযোগ্য প্রভাব ফেলে, তা আমরা আগে আলোচনা করেছি। ছন্দের মাধ্যমে যে তথ্য আমাদের মস্তিষ্কে এসে পৌঁছোয়, তার সজ্জার অনেকগুলি স্বতন্ত্র বৈশিষ্ট্য আছে। যে মুহূর্তে কোনও তথ্যকে আমরা ছন্দোবদ্ধ সজ্জায় সজ্জিত করছি, সেই সজ্জার মধ্যেই কতকগুলি Constraint বা সীমা-নির্দেশক নিহিত আছে। এই সীমা-নির্দেশকগুলি ছন্দোবদ্ধ তথ্যের ধারায় এমন কতকগুলি সীমানা আরোপ করে, তথ্যগুলি সেই সীমানা অতিক্রম করতে পারে না, ফলে, একই সজ্জা অনুবর্তিত হয় ও তথ্যগুলি সেই সজ্জার নির্দিষ্ট ধাঁচে আবদ্ধ হয়ে, বন্দী হয়ে আমাদের মস্তিষ্কে পৌঁছোতে থাকে। সীমা-নির্দেশকগুলি যেমন তথ্যের সজ্জাকে এইভাবে নিয়ন্ত্রণ করে, সেই সঙ্গে পরবর্তী তথ্যগুলিকেও গুছিয়ে রাখতে সাহায্য করে। উদাহরণে এই বক্তব্যটি স্পষ্ট হবে। ধরা যাক, রবীন্দ্রনাথের এই পদ্যাংশটি –

ভূতের মতন চেহারা যেমন, নির্বোধ অতি ঘোর। - ১
যা-কিছু হারায়, গিন্নি বলেন, “কেষ্টা বেটাই চোর।” - ২
উঠিতে বসিতে করি বাপান্ত, শুনেও শোনে না কানে। - ৩
যত পায় বেত না পায় বেতন, তবু না চেতন মানে। - ৪

বড়ো প্রয়োজন, ডাকি প্রাণপণ, চিৎকার করি “কেষ্টা” - - ৫
যত করি তাড়া, নাহি পাই সাড়া, খুঁজে ফিরি সারা দেশটা - ৬

প্রথম লাইনটি উচ্চারণ করি আমরা এভাবে – ভু-তের্ ম-তোন্/ চে-হা-রা য্যা-মোন্/ নির্-বোধ্ ও-তি ঘোর্ - উচ্চারণের সঙ্গে সঙ্গে এই ছত্রের সরলবৃত্তীয় ত্রিপদী বিন্যাসটি আমাদের মাথায় গেঁথে যায়। তাই পরের লাইনটি উচ্চারণের আগেই সরলবৃত্তীয় ত্রিপদী বিন্যাসটির একটি প্রত্যাশা তৈরি হয়। এর পর, দ্বিতীয় লাইনে যা কি-ছু হা-রায়্/ গিন্-নি ব-লেন্/ কেশ্-টা বে-টাই চোর্ - উচ্চারণ করার সঙ্গে সঙ্গে আমাদের মাথায় ছন্দটির সজ্জা, সেই ছন্দ ব্যবহার করে সাজানো তথ্যের একটা ধরন আমাদের মস্তিষ্কে স্পষ্ট হয়ে ওঠে। দুটি লাইন পরপর আমরা এভাবে উচ্চারণ করি –

ভু-তের্ ম-তোন্/ চে-হা-রা য্যা-মোন্/ নির্-বোধ্ ও-তি/ ঘোর্
যা কি-ছু হা-রায়্/ গিন্-নি ব-লেন্/ কেশ্-টা ব্যা-টাই/ চোর্

এই পঙক্তিটি উচ্চারণ করতেই পদান্তিক ওর্- ধ্বনির মিল নিয়ে সম্পূর্ণ ত্রিপদী সরলবৃত্তীয় ছন্দের ধরনটি আমাদের স্মৃতিতে ছাপ ফেলতে থাকে। এই বৃত্তীয় ছন্দের কাঠামোটি এক্ষেত্রে শুধু শারীরিক নড়াচড়ার সঙ্গেই তথ্যসমষ্টিকে যুক্ত করে না, তার সঙ্গে তথ্যগুলিকে ক্ষুদ্র ক্ষুদ্র খণ্ডে আলাদা আলাদা গুচ্ছ তৈরি করে ভেঙে ফেলে। স্মৃতির এই প্রক্রিয়াকে বলে সাধারণভাবে বলা হয় Chunking, একেই আমরা মনোভাষাবিজ্ঞানের গবেষণায় grouping effect হিসেবে উল্লিখিত হতে দেখেছি। এর পরে আমরা লক্ষ করব, সম্পূর্ণ কবিতাটিই এই বৃত্তীয় ছন্দের বিন্যাস ও Chunking-এর ধরন অনুসরণ করে এগোচ্ছে।

উ-ঠি-তে-বো-শি-তে/ কো-রি-বা-পান্-তো/ শু-নেও-শো-নে-না/ কা-নে
জ-তো-পায়-বেত্/ না-পায়-বে-তন্/ তো-বু-না-চে-তন্/ মা-নে
ব-ড়ো-প্রো-য়ো-জন্/ ডা-কি-প্রান্-পন্/ চিৎ-কার্-কো-রি/ কেশ্-টা
জ-তো-কো-রি তা-ড়া/ না-হি-পাই-শা-ড়া/ খুঁ-জে ফি-রি-শা-রা/ দেশ্-টা

প্রথম ও দ্বিতীয় লাইনের শেষে -ওর্, তৃতীয় ও চতুর্থ লাইনের শেষে -আনে, পঞ্চম ও ষষ্ঠ লাইনের শেষে এশ্-টা – এইগুলি পদান্তিক Rhyme (এখন থেকে অন্ত্যমিল), প্রথম লাইনের প্রথম দুই পর্বের শেষে -ওন্, পঞ্চম লাইনে -অন্, ষষ্ঠ লাইনের প্রথম দুই পর্বের শেষে -আড়া – এইরকম পর্বান্তিক অন্ত্যমিলগুলি একরকম সীমা-নির্দেশক। এইভাবে চতুর্থ লাইনে বেত্ ধ্বনির Alliteration (এখন থেকে অনুপ্রাস), তৃতীয় লাইনে ঠি-শি ধ্বনির Assonance (এখন থেকে স্বরমিত্রতা), দ্বিতীয় লাইনে গিন্-নি, জন্-প্রান্-পন্ এই ন্-ধ্বনির Consonance (এখন থেকে ব্যঞ্জনমিত্রতা) প্রভৃতি ধ্বনিগত বৈশিষ্ট্য, ছন্দের সজ্জার মধ্যে সীমা-নির্দেশকরূপে ব্যবহৃত হতে থাকে। এই সীমা-নির্দেশকগুলির কারণেই তথ্যের সুসংবদ্ধ বিন্যাসটি আমাদের স্মৃতিতে পাকা জায়গা করে নিতে থাকে। এর পরে আমরা এই পুরাতন ভৃত্য কবিতাটিকে যখন স্মৃতি থেকে Recall (এখন থেকে অনুস্মরণ) করার চেষ্টা করব, এই সীমা-নির্দেশকগুলি Cue (সংকেত) হয়ে আমাদের স্মৃতিকে নিয়ন্ত্রণ করবে। ছন্দ-অন্ত্যমিল-অনুপ্রাস-ধ্বনিমিত্রতা মিলিয়ে সেই নিয়ন্ত্রণটি সমগ্র ‘পুরাতন ভৃত্য’ কবিতায় যে তথ্যগুলি দেওয়া আছে, সেগুলিকে অবিকৃত অবস্থায়

পুনরুদ্ধারের চেষ্টা করবে। স্মৃতির পুনরুদ্ধারের সময়, অনুস্মরণের প্রক্রিয়া চলাকালীন যে পদ্ধতিতে নিয়ন্ত্রিত অবস্থায় পদ্যাংশটি আমাদের স্মৃতিতে ফিরে আসবে, তার নাম Cued Recall।

এই সংকেত দ্বারা নিয়ন্ত্রিত তথ্যের অনুস্মরণ, তার সঙ্গে তথ্য সংরক্ষণের সময়ে আলাদা আলাদা তথ্যগুচ্ছের Chunking, বারংবার অনুস্মরণের চেষ্টার মধ্যে ঘটে চলা Rehearsal এবং সর্বোপরি ছন্দের নিউরন-নির্ভর শারীরিক-স্নায়বিক স্মৃতি – এই সব ধাপগুলি একে একে, কখনো বা একইসঙ্গে মিলিয়ে আমরা ক্ষণিক স্মৃতিতে থাকা পদ্যাংশটিকে দীর্ঘমেয়াদী স্মৃতিতে (Long Term Memory) রূপান্তরিত করতে সক্ষম হই। এভাবেই হাজার হাজার বছর ধরে মানবসভ্যতায় মৌখিক সাহিত্য প্রবাহিত হয়েছে। এজন্যই মৌখিক সাহিত্য ছন্দোবদ্ধ, গীত (গাওয়া হয় এমন)। আগেই উল্লেখ করা হয়েছে, স্মৃতির কাছে পদ্যের ছন্দ ও সঙ্গীতের ছন্দ একইভাবে অনুধাবিত হয়। এই কারণে, রচয়িতার পরিচয় হারিয়ে যাওয়ার আশংকায় পদ্যের অংশ হিসেবে ভনিতায় পদ-রচয়িতার নামোল্লেখ দেখা যায়; কারণ, পদ্যে সাজানো তথ্যটুকু ছাড়া অতিরিক্ত কোনও তথ্য স্মৃতিতে প্রবেশাধিকার পায় না। এই মৌখিক সাহিত্যের সুদীর্ঘ ধারার পরে উল্লেখযোগ্য বাঁক তাই ব্ল্যাংক ভার্স, যে ছন্দের শাসন কিছুটা মানলেও, অন্যান্য Cue বা Restrain-গুলিকে অতিক্রম করতে চেয়েছে, ব্যক্তির স্বরকে জায়গা দিতে গিয়ে, এবং তার ফলেই ছন্দের বাধ্যবাধকতার শর্ত থেকে সাহিত্য মুক্তি পেয়েছে ক্রমশ।

সাহিত্যের সময়ানুবর্তী চলনে মৌখিক সাহিত্যের এই ধারাটি এভাবেই স্মৃতিনির্ভরতার উপর ভিত্তি করে এগিয়ে চলেছে। কিন্তু ছন্দ-মাত্রা-পর্ব-অনুপ্রাসের মত ধ্বনি-বাচিক Restraint-গুলি ও বিবৃত চিত্রকল্পের মত সহায়ক Restraint-গুলি নিয়ে গঠিত Cued Recall -এর বিভিন্ন উপাদান আসলে অধিকাংশ ক্ষেত্রেই পদ্যের বহিরঙ্গ। পদ্যের অন্তর্গত চেতনাটি কীভাবে মৌখিক সাহিত্য থেকে লিখিত সাহিত্যের বিভিন্ন পর্বে বদলাতে বদলাতে এসেছে ও ব্যক্তির স্বর কীভাবে ধ্রুপদী যুগ থেকে রেনেসাঁস পর্বে এসে স্বকীয় হয়ে উঠছে, পদ্যের ধারার সেই আলোচনাটিও আমাদের আলোচনায় সমপরিমাণ গুরুত্বপূর্ণ। কারণ, পূর্ববর্তী পদ্যের ধারার সাপেক্ষে ব্ল্যাংক ভার্স কেবল কাঠামোগত স্বাতন্ত্র্য নিয়ে আসেনি, মনোজগতের স্বাতন্ত্র্যও তার অন্যতম প্রধান লক্ষণ, কিন্তু সেই প্রসঙ্গে যাওয়ার আগে আমাদের ব্ল্যাংক ভার্স ও সেই পর্যন্ত চলে আসা ছন্দোরীতির ঐতিহাসিক ধারাটিও দেখতে হবে।

## ২
## (ছন্দোরীতির বিবর্তন)

সাহিত্যিক পরিভাষা অনুযায়ী ব্ল্যাঙ্ক ভার্সের সংজ্ঞা হল –

Blank verse consists of lines of iambic pentameter (five stress iambic verse) which are unrhymed – hence the term “blank.” Of all English metrical forms, it is closest to the natural rhythms of English speech, yet flexible and adaptive to diverse level of discourse; as a result, it has been more frequently and variously used than any other form of versification.[14]

- উপরোক্ত সংজ্ঞা থেকে আমরা এটুকু বুঝতে পারি, rhyme (অন্ত্যমিল) না থাকার কারণে একে Blank ও পদ্য বলেই একে Verse বলা হচ্ছে; অর্থাৎ ইংরেজি ভাষায় ব্ল্যাঙ্ক ভার্স বলতে বোঝায় অন্ত্যমিলহীন পদ্য। এই প্রসঙ্গে আমাদের মনে পড়বে,Robert B. Shaw তাঁর বিখ্যাত গ্রন্থ Blank Verse: a guide to its history and use শুরু করছেন এই ক'টি শব্দ দিয়ে – "Blank Verse – unrhymed iambic pentameter..." উপরোক্ত সংজ্ঞায় আরেকটি বিষয় আমাদের নজরে আসবে – স্বাভাবিক ইংরেজি ভাষ্যের সবচেয়ে কাছাকাছি ছন্দোরূপ হল এই ব্ল্যাঙ্ক ভার্স। পুরো সংজ্ঞাটিতে আরও অনেক তথ্য থাকলেও আমরা আপাতত এই অংশটিতে লক্ষ করব, যেখানে বলা হয়েছে, বিশেষ একটি ভাষার কথ্য রূপের নিকটতম ছন্দোরূপ হল সেই ভাষার ব্ল্যাঙ্ক ভার্স।

ইংরেজির ব্ল্যাঙ্ক ভার্সকে বুঝতে হলে আমাদের ইংরেজি ও ইওরোপীয় কয়েকটি ছন্দতাত্ত্বিক পরিভাষা সম্পর্কে পরিচিত হয়ে নেওয়া দরকার। ইংরেজি ব্ল্যাংক ভার্স রচিত হয় iambic pentameter-এ। Iamb (ইয়াম্ব, মতান্তরে আয়াম্ব) হল ইংরেজি iambus শব্দের সংক্ষিপ্ত রূপ, যা ইংরেজি ভাষ্যের এক বিশেষ প্রকার দলসজ্জাযুক্ত পর্বকে বোঝায়। The New Princeton Encyclopedia of Poetry and Poetics থেকে ঋণ নিয়ে বলা যায়, 'an iamb is a metrical unit, a foot, consisting of a short (or unstressed) syllable followed by a long (or stressed) syllable.' অর্থাৎ, একটি হ্রস্ব বা প্রস্বরহীন দলের অব্যবহিত পরে একটি দীর্ঘ বা প্রস্বরযুক্ত দলের সমন্বয়ে গঠিত যে পর্ব বা একক, তাকেই বলে iamb। Iambic সজ্জার পর্বাঙ্গিক ছন্দ যে ইংরেজি ভাষ্যের সবচেয়ে স্বাভাবিক (natural) ছন্দ, এমনটাই মনে করেন বহু বিশেষজ্ঞ; বিশেষ করে Founding of English Metre-এর রচয়িতা John Thompson এর কারণ হিসেবে মনে করেন, বহির্জগতের চেয়ে পদ্য বা কাব্য ভাষার অন্তর্নিহিত গঠনেরই অনুকৃতি করে বেশি।

Iambic pentameter পর্যন্ত ব্ল্যাঙ্ক ভার্সের ধারা প্রবাহিত হওয়ার একটি ইতিহাস আছে। প্রথম ইতালিয় পদ্যে অন্ত্যমিলহীন পদের সন্ধান পাওয়া যায়। ইতালিয় ভাষায় একে বলা হয় Versi Sciolti। সম্পূর্ণ কথাটি হল versi sciolti da rima, অর্থাৎ verse freed from rhyme (অন্ত্যমিল থেকে মুক্তি পাওয়া পদ্য)। খ্রিস্টিয় ত্রয়োদশ শতকে অজ্ঞাত রচয়িতার লেখা Mare Amoroso নামক satire-এ প্রথম এর সন্ধান পাওয়া গেলেও ইতালিয় রেনেসাঁস পর্বেই এই কাব্যরূপটি তার চূড়ান্ত রূপ পায়। অন্ত্যমিলহীন ইয়াম্বিক পেন্টামিটার যেমন ইংরেজি ব্ল্যাঙ্ক ভার্সের মূল ছন্দটির পারিভাষিক নাম, তেমনই endecasillabo (ইংরেজিতে যে ছন্দকে আমরা চিনি hendecasyllabic বলে) বা endecasillabi sciolti হল ইতালিয় ব্ল্যাংক ভার্স এর ছন্দতাত্ত্বিক নাম।

Versi sciolti-র জন্ম হয়েছিল তৎকালীন ভাষার accent-কে মান্য করে কাব্যে নতুন রূপের সন্ধান করতে গিয়ে। ধ্রুপদী গ্রীক কাব্যের প্রাচীনতম ছন্দ dactylic hexameter (হোমারের ছন্দ), যাকে heroic hexameter বা meter of epic-ও বলা হয়ে থাকে। প্রাচীন লাতিন কবি Ennius (২৩৯-১৬৯ খ্রিঃপূঃ) গ্রীক হেক্সামিটারকে লাতিনের প্রস্বর ও accent-র সাপেক্ষে বদলে নিয়ে আত্তীকৃত করে লাতিন হেক্সামিটারের (পরে ভার্জিলের ইনিডে ব্যবহৃত ছন্দ) প্রবর্তন করেন, বিশেষ করে satire রচনার জন্য। লাতিন হেক্সামিটার ছন্দ ধ্রুপদী সাহিত্যের কালপর্বের পরে আবার ফিরে আসে লাতিন সাহিত্যের antiquity যুগ ও মধ্যযুগে মূলত খ্রিস্টিয় কবিদের হাত ধরে, কিন্তু প্রস্বরনির্ভরতা ও পর্বাঙ্গিক ছন্দের উত্থানের ফলে খ্রিস্টিয় চতুর্থ শতক থেকে এর ব্যবহার কমতে থাকে।

এর পর, প্রাকৃত লাতিন (vulgar latin) থেকে জন্ম নেওয়া রোমান ভাষাগুলির (Romance Vernaculars) যুগে হেক্সামিটার ছন্দের তৃতীয়বার ফিরে আসার সম্ভাবনা দেখা দেয়, কিন্তু ততদিনে লাতিন ভাষার তুলনায় অর্বাচীন ভাষাগুলির ধ্বনিতাত্ত্বিক কাঠামোর বদল ঘটে গেছে অনেকখানি। ফলে সেই কাঠামো নির্ভর করে হেক্সামিটার ছন্দকে ফিরিয়ে আনার চেষ্টায় আমরা পেলাম, হেক্সামিটার ছন্দের পরবর্তী রূপ – ইতালিয় ভাষায় endecasillabo বা endecasillabi sciolti (১১টি দলের সমন্বয়ে গঠিত) ও ফরাসী ভাষায় Alexandrine (১২টি দলের সমন্বয়ে গঠিত)।

যদিও হেক্সামিটার ছন্দ থেকে endecasillabo সৃষ্টির ধারার মাঝে কয়েকটি স্তর আছে। প্রাচীন গ্রীক ধ্রুপদী কবি Phalaikos (খ্রিঃপূঃ চতুর্থ শতক) একাদশ দলের (eleven syllable) endecasillabo-কে জনপ্রিয় করেন। তাঁর নামানুসারে endecasillabo-র সেই যুগকে বলা হয়ে থাকে Phalacean যুগ। তাঁর আগে, সফোক্লেস (৪৯৭/৪৯৬ খ্রিঃপূঃ – ৪০৬/৪০৫ খ্রিঃপূঃ) ও অ্যারিস্তোফানেস (৪৪৬ খ্রিঃপূঃ – ৩৮৬ খ্রিঃপূঃ) -এর রচনাতেও endecasillabo-র বিভিন্ন নমুনা আছে ছড়িয়ে ছিটিয়ে, কিন্তু আলেকজান্দ্রিয়ান কবি Theokritos (৩৬০ খ্রিঃপূঃ – ২৬০ খ্রিঃপূঃ) ও Phalaikos-ই সম্পূর্ণ কবিতার জন্য Phalacean endecasillabo-র ব্যবহার করেন। প্রাচীন লাতিন কবিদের মধ্যে Laevius ( জন্মসাল অজ্ঞাত - মৃত্যু ৮০ খ্রিঃপূঃ) ও Varro (১১৬ খ্রিঃপূঃ – ২৭ খ্রিঃপূঃ) এই ছন্দোরূপের প্রয়োগ করলেও লাতিন কবিদের মধ্যে Gaius Valerius Catullus (৮৪ খ্রিঃপূঃ – ৫৪ খ্রিঃপূঃ) -এর রচনার মধ্যেই endecasillabo-র ধারার উৎসটি নিহিত আছে। তাঁর রচিত ১১৩ কবিতার মধ্যে ৪০টিই Phalacean endecasillabo-তে লেখা।

ইওরোপীয় সাহিত্যের মধ্যযুগে Phalacean endecasillabo প্রস্বর ও accent-র সঙ্গে সাযুজ্য রক্ষা করতেই বদলে যায় ইতালিয় endecasillabo-তে। আমরা আগেই লক্ষ করেছি, ধ্রুপদী ভাষার ছন্দগুলি তার তুলনায় নবীন ভাষাগুলির প্রভাবে বদলে যাচ্ছে পর্বাঙ্গিক ছন্দের নবতর রূপে। সেই সময়ে তুলনায় আধুনিক endecasillabo-র রূপান্তরের জন্য ধ্রুপদী sapphic বা iambic trimeter -এর প্রভাবও দায়ী বলে অনেকে মনে করেন।  চতুর্দশ শতকে কবি দান্তে তাঁর প্রবন্ধ De vulgari eloquentia (On Eloquence in the Vernacular) -তে মনে করেছেন, endecasillabo-ই ইতালিয় সাহিত্যের সর্বোচ্চ ছন্দোরূপ, কারণ লাতিন সাহিত্যের canzone আঙ্গিকটি, যা কী না তাঁর মতে লাতিন সাহিত্যের শ্রেষ্ঠ আলঙ্কারিক আঙ্গিক, তা রচনা করার শ্রেষ্ঠ ছন্দোরূপ হল endecasillabo বা hendecasyllabic। দান্তে তাঁর সাহিত্য রচনা করেছেন লাতিনে কারণ, তৎকালীন ইওরোপীয় অভিজাত ও শিক্ষিত শ্রেণির রসানুগ্রাহিতার জন্য লাতিনই ছিল সাহিত্যের শ্রেয় মাধ্যম। (আমাদের মনে পড়বে, সাংস্কৃতিক যোগাযোগ না থাকলেও, প্রাচ্যসাহিত্যে এর কাছাকাছি সময়েই রচিত হচ্ছে জয়দেবের গীতগোবিন্দ, যখন বৈদিক ভাষা সংস্কৃত হয়ে সাহিত্যের ভাষায় পরিণত হয়েছে, আর সাধারণ জনজীবনের ক্ষেত্রে সেই ভাষা তার সজীবতার কারণেই ক্রমাগত রূপান্তরিত হতে হতে প্রাকৃত হয়ে অপভ্রংশ অবহট্‌ঠের স্তরগুলি পেরিয়ে বিভিন্ন নব্যভারতীয় আর্যভাষাগুলির সূচনালগ্নে চলে এসেছে। তখনও অভিজাত ও শিক্ষিত শ্রেণির রসানুগ্রাহিতার কারণে প্রাচ্যে সেই প্রাচীন সংস্কৃতকেই সাহিত্যের শ্রেয় মাধ্যম বলে ধরে নেওয়া হচ্ছে। গুরুত্বপূর্ণ যোগাযোগ না থাকা সত্ত্বেও  প্রাচ্য ও পাশ্চাত্যের ধারাগুলির বহমানতার এই ধরনগত সাদৃশ্য আমাদের চমৎকৃত করে।)

আমাদের আলোচনা আবার ফিরে আসবে ইতালিয় রেনেসাঁসের কালে। এই সময়েই অন্ত্যমিলহীন পদ versi sciolti-র আবির্ভাব। ইওরোপীয় ধ্রুপদী বীররসের কাব্যের (আদতে যা কী না ধ্রুপদী মহাকাব্য) ধ্বনিমাধুর্য ও স্বরব্যঞ্জনা তৈরি হত যে ষড়পর্বাঙ্গিক hexameter ছন্দের ব্যবহারে, রেনেসাঁসের কালের সাহিত্যে ব্যক্তির মৌলিক স্বর ও ব্যাপ্তির প্রাধান্যকে ফুটিয়ে তোলার জন্য সেই ধ্বনিমাধুর্য ও স্বরব্যঞ্জনার অভিঘাত ফিরিয়ে আনার প্রয়োজন হল কবিদের। এদিকে আমরা দেখেছি, ধ্রুপদী hexameter কীভাবে কালের অভিঘাতে বদলে গেছে ক্রমাগত। রেনেসাঁসের কালে সেই hexameter ছন্দের ধ্বনিগত সাদৃশ্যকে কবিরা খুঁজে পেলেন iambic trimeter ছন্দের মধ্যে। তাই iambic trimeter-এর ওপর নির্ভর করেই hexameter ছন্দের রূপান্তরিত ছন্দোরূপ endecasillabo রেনেসাঁসের কালে বদলে গিয়ে নির্মিত হল endecasillabo sciolti, যাকে আমরা চিনব versi sciolti নামে।

Versi sciolti পরীক্ষাগত সাফল্য পেয়েছিল ইতালিয় সাহিত্যে। ভার্জিলের ইনিড অনুবাদের একটা চেষ্টা করেছিলেন ইতালিয় সাহিত্যিক Francesco Maria Molza, এখানেও, দ্বিতীয় সর্গটি অনুবাদ করেছিলেন তিনি। আমাদের এই প্রসঙ্গে ষোড়শ শতকের ইতালিয় নাটককার Gian Giorgio Trissino (১৪৭৮ - ১৫৫০)-র প্রচেষ্টাকে স্মরণ করতে হবে। কবি ও নাটককার তো বটেই, তার পাশাপাশি তিনি ছিলেন একজন সার্থক সাহিত্যসমালোচক, ব্যাকরণবিদ ও রাজনীতিজ্ঞ। ইওরোপীয় রেনেসাঁসের কালে Trissino-র অবদান বহুমুখী। তাঁর লেখা নাটক La Sofonisba (লিখিত - ১৫১৪-১৫১৫, প্রকাশিত – ১৫২৪, অভিনীত - ১৫৬২) সাহিত্যতাত্ত্বিকদের মতে রেনেসাঁস তথা আধুনিক ইওরোপীয় সাহিত্যের প্রথম সার্থক ট্র্যাজেডি। দান্তের বিখ্যাত প্রবন্ধ De vulgari eloquentia, যার উল্লেখ আমরা আগেই করেছি, সেই প্রবন্ধটিকেও হারিয়ে যাওয়া থেকে তিনিই উদ্ধার করে সংরক্ষণ করেন। [ত্রিস্‌সিনোই প্রথম লক্ষ করেন, হিব্রু 'Yeshua' শব্দটি একটি গ্রীক অনুবাদে পরিণত হয়েছে 'Iesus'-এ (যাকে আমরা আধুনিক ইংরেজিতে চিনি 'Jesus' বলে)। এখান থেকেই তিনি ইওরোপীয় ভাষায় 'j/J' বর্ণটিকে একটি স্বতন্ত্র ধ্বনি বা স্বনিমের মর্যাদা দেন। 'y'-এর সঙ্গে 'j' বর্ণটির আকৃতিগত (তখন 'j' লেখা হত একটু বাঁকিয়ে 'j' -এর মত) ও উচ্চারণগত ('ইয়') নৈকট্য আছে; তার আগে পর্যন্ত 'j/J' বর্ণটি 'i/I'-এর একটি বিশেষ লেখ্য রূপ হিসেবেই ব্যবহৃত হত (যেমন, রোমানে ১৩ সংখ্যাটি বোঝাতে বর্তমানে লেখা হয় xiii; তখন লেখা হত xiij)। রেনেসাঁসের সময়ে Trissino-র মত বহুমুখী প্রতিভার উদাহরণ বিরল নয়।]

ত্রিস্‌সিনো অ্যারিস্ততলের পোয়েটিক্সে বর্ণিত ট্র্যাজেডির নিয়মগুলি অনুসরণ করে, প্রাচীন রোমান্স সেনেকান ট্রাজেডি-ধারার বিরুদ্ধে গিয়ে গ্রীক ট্র্যাজেডির আদর্শে 'La Sofonisba' রচনা করেছিলেন। নাটকটি রচিত হয়েছিল সমকালীন ইতালিয় ভাষায়, লাতিন বা গ্রীকে নয়। বেশি নিয়মানুগত্য দেখাতে গিয়ে তাঁর নাটকটি হয়ে পড়ে ভাবহীন, প্রাণহীন। নাটকীয় আবেদন সৃষ্টি করতে ব্যর্থ হলেও হোমারকে অনুসরণ করতে গিয়ে লা সোফোনিসবা-তে তিনি একাদশ দল বিশিষ্ট endecasillabo ছন্দে অন্ত্যমিলহীন প্রবহমান ভাবসম্বলিত endecasillabo sciolti রচনা করেন। যাকে পরে আমরা চিনব, versi sciolti de rima (verse freed from rhyme বা, যে পদ্য অন্ত্যমিল থেকে মুক্ত) নামে। নাটকটি ব্যর্থ হলেও সমকালীন নাট্যব্যক্তিত্ব ও কবিদের চমৎকৃত করে ত্রিস্‌সিনোর ভাষার ব্যবহার। সংলাপের অধিকাংশ সময়ে versi sciolti-র ব্যবহার, কোরাসে ছন্দোবদ্ধ পদের ব্যবহার – সব

মিলিয়ে প্রথম ইওরোপীয় সেকুলার ট্রাজেডি (ধর্মীয় প্রভাব-মুক্ত সাহিত্যরচনা সে যুগে বিরল ছিল) হিসেবে লা সোফোনিসবা দৃষ্টান্ত হয়ে ওঠে। ত্রিস্‌সিনোর মাধ্যমে ইতালিয় সংস্কৃতিতে হেলেনিজমেরও (প্রাচীন গ্রীক ধর্ম-ভাষা-সংস্কৃতির বিস্তার) সূত্রপাত ঘটে। তাঁর এই নাটকটি পরে ফরাসীতে অনূদিত হয় ও ক্রমে তাঁর দেখানো পথই ক্রমে ইওরোপের রেনেসাঁসের সময়ে বিভিন্ন ভাষা অঞ্চলে অনুসৃত হতে থাকে, যার একটি ধারা গিয়ে পৌঁছায় ইংল্যান্ডে।

আর্ল অফ সারে ইংরেজি ভাষার বেশ কিছু ইনিড অনুবাদকে অনুসরণ করেছিলেন (যেমন , Gavin Douglas-এর ইনিড অনুবাদ); এর পাশাপাশি, ইতালিয় ভাষায় মোলজার ইনিড অনুবাদকে তিনি বিশেষ গুরুত্ব দিয়েছিলেন। তিনিই প্রথম লক্ষ করেন ইয়াম্বিক পেন্টামিটার ছন্দের সঙ্গে ইংরেজি বাচ্যের মিল সবচেয়ে বেশি। কিছুটা গ্রীক সাহিত্যের প্রভাব, কিছুটা অন্য ভাষায় অন্ত্যমিলহীনতার সাফল্য (ইতালিয় ভাষাতে মোলজা, ত্রিস্‌সিনোর পরীক্ষানিরীক্ষা) ও মুদ্রণযন্ত্র এসে যাওয়ার কারণে ছন্দের বাধ্যবাধকতা থেকে মুক্ত হওয়ার অনুকূল পরিবেশ মিলিয়ে সারের চেষ্টা সফল হয়। ছন্দোরীতির ইতিহাসে এই সাফল্যটুকুরই প্রয়োজন ছিল।

## ৩
## (চেতনার বিবর্তন)

সাহিত্যে ব্যক্তির স্বর বা রচয়িতার নিজের কথা, মনোজগতের অনুভূতি-সমূহ পদ্যে নিজের জায়গা করে নিতে চেয়েছে বরাবরই। তার সূচনা ব্ল্যাংক ভার্সের অনেক আগে। Personal বা subjective poetry বলতে আমরা যা বুঝি, কাব্যে পরিভাষাগত ভাবে তাকে আমরা lyrical poetry বলে অভিহিত করি। Lyre হল একরকমের Harp-জাতীয় তন্ত্রীবাদ্য। যে পদ্য lyre-এর সহযোগে গীত হত, যে পদ্যে রচয়িতার (ও সেই সূত্রে গায়কের) মনের অনুভূতি প্রকাশিত হত, তাকেই Lyrical Poetry বলা হত। ক্রমে সেই অর্থের বিস্তার হয়ে এখন ব্যক্তিগত অনুভূতির তাৎপর্যটুকুই পড়ে আছে, lyre এর বাদ্য-অনুষঙ্গটি কালের নিয়মে অন্তর্হিত হয়েছে। প্রাচীন গাথাকাব্য বা প্রাচীন মহাকাব্যের কিছু অংশে এই lyrical-বৈশিষ্ট্যটি পাওয়া গেলেও lyrical poetry বলতে আমরা যা বুঝি, তা স্বতন্ত্র। লিরিক্যাল বলতে আমরা কবির মনোজগত থেকে সৃষ্ট পদ্যকেই বুঝি, অর্থাৎ, লিরিক্যাল পদ্যে একটি ব্যক্তির unique মনটিই প্রধান, অন্য সব গৌণ। একটি ব্যক্তির অদ্বিতীয় স্বতন্ত্র ও একক মনন-সঞ্জাত সৃষ্টি হলেও পৃথিবীর শ্রেষ্ঠ লিরিক্যাল পদ্যগুলি সর্বজনীন। রবীন্দ্রনাথ এই unique মন-সঞ্জাত সৃষ্ট সাহিত্যের সর্বজনীন হয়ে ওঠার ব্যাখ্যা দিয়েছেন তাঁর 'সাহিত্যের বিচারক' প্রবন্ধে – 'মন সাধারণত প্রকৃতির মধ্য হইতে সংগ্রহ করে, সাহিত্য মনের মধ্য হইতে সঞ্চয় করে। মনের জিনিসকে বাহিরে ফলাইয়া তুলিতে গেলে বিশেষভাবে সৃজনশক্তির আবশ্যক হয়। এইরূপে প্রকৃতি হইতে মনে ও মন হইতে সাহিত্যে যাহা প্রতিফলিত হইয়া উঠে তাহা অনুকরণ হইতে বহুদূরবর্তী।'[15] ব্যক্তিগত পদ্য তার লিরিকের সরল আঙ্গিক থেকে ক্রমেই বদলে বদলে কাছাকাছি বিভিন্ন ফর্মে সরে গেছে। একের পর এক কবি, সরাসরি লিরিক্যাল পদ্যে নিজের মনের ভাব ব্যক্ত না করে কোনও কাহিনি, রূপক বা নীতিকথার আশ্রয়ে লিরিক্যাল ফর্মকে ব্যবহার করেছেন। ফলে আমরা যা পেয়েছি তা হয়তো উপরিতলে narrative, অন্তঃস্থলে didactic, বোধমূলক। এইভাবেই আমরা ক্রমে পাই Ode-কে, যা আসলে একপ্রকার ছন্দোবদ্ধ সমিল লিরিক (খুব কম ক্ষেত্রেই ছন্দোহীন, মিলহীন), যা উদ্দেশধর্মী (form of an address), সাধারণত

বিষয়, অনুভব ও প্রকাশে অনন্য। নির্বাচিত 'English Odes'-এর ভূমিকায় Edmund Gosse যা লিখেছেন, সেখানেও এই বক্তব্যের সমর্থন পাই আমরা, - 'We take as an ode any strain of enthusiastic and exalted lyrical verse, directed to a fixed purpose, and dealing progressively with one dignified theme.'[16] ব্যক্তিগত পদ্যের আর এক প্রকাশ আমরা পাই Elegy-তে। এলেজিতে ব্যক্তিগত পদ্যে প্রকাশিত অনুভূতিগুলির মধ্যে শোক, দুঃখ, বেদনা প্রাধান্য পায়। শোকের প্রকাশের জন্য ধর্মীয় গণ-শোক-সঙ্গীত Requiem থাকলেও, Elegy অনন্য হয়ে ওঠে ব্যক্তির স্বরের জন্যই।

Subjective Poetry-তে ব্যক্তির স্বর, সেই স্বরসঞ্জাত প্রকাশের ধারার পাশাপাশি আমাদের Narrative Poetry (বর্ণনাত্মক পদ্য)-এর ধারার দিকেও চোখ রাখতে হবে। বর্ণনাত্মক পদ্যের আবির্ভাব ব্যক্তিগত পদ্যের অনেক আগে। কাহিনি, কিংবদন্তী, জনশ্রুতি এই ধরনের পদ্যকে আশ্রয় করেই ছড়িয়ে পড়ত দেশ ও কালের গণ্ডী ছাড়িয়ে। এইভাবে মৌখিক সাহিত্য ছড়িয়ে পড়ার সম্ভাব্য ব্যাখ্যা (তথ্য-স্মৃতি-ছন্দ সম্পর্কিত) আমরা এর আগে আলোচনা করেছি। বর্ণনাত্মক পদ্যের মধ্যে প্রথমে আসে ব্যালাডের কথা। হাডসন ব্যালাডকে বলছেন '...short story in verse; a form which appears to have arisen spontaneously in almost all literatures, and represents one of the earliest stages in the evolution of the poetic art.'[17] পদ্যের শরীরকে আশ্রয় করে ছোট ছোট গল্প বলার চিহ্ন দেখে আমরা ব্যালাডকে চিনে নিই। মানবসভ্যতার ইতিহাসে প্রায় সব ভাষাতে বহুচর্চিত-বহুব্যবহৃত পদ্যের এই বিশেষ ধারাটির মধ্যে আমরা অসম্ভব শক্তিশালী ছন্দোরীতির প্রয়োগ, কাব্যিক নাট্যময়তার বিচিত্র প্রকাশ দেখতে পাই। প্রাচীন সাহিত্যের পাশাপাশি তাই আধুনিক সাহিত্যেও ব্যালাডের বিচিত্র প্রয়োগ দেখি আমরা। হ্রস্ব বর্ণনাত্মক পদ্য যদি হয় ব্যালাড, এই ধারাতেই দীর্ঘ বর্ণনাত্মক পদ্যের মধ্যে আমরা পাই মহাকাব্য (Epic), ছন্দোবদ্ধ রোমান্স (Metrical Romance) ও নাটকীয় পদ্য (Dramatic)।

ব্ল্যাংক ভার্সের আলোচনায় সবচেয়ে গুরুত্বপূর্ণ হয়ে উঠবে মহাকাব্য, তাই অন্যান্য দীর্ঘ বর্ণনাত্মক পদ্যের আলোচনা আগে সেরে নিয়ে মহাকাব্যের প্রসঙ্গে আসতে হবে। সেই সঙ্গে এ-ও মনে রাখতে হবে, আমাদের আলোচনায় উল্লিখিত পদ্যের প্রতিটি ধারা-উপধারা তার স্ব-স্ব বৈশিষ্ট্য দিয়ে তুলনামূলক নবীন ব্ল্যাংক ভার্সকে পুষ্ট করেছে। ছন্দোবদ্ধ রোমান্স বা Metrical Romance ধারাটির মূল নিহিত আছে রোমান্স শব্দটির মধ্যে, কালের নিয়মে যে শব্দটির অর্থবিস্তার ও অর্থসংক্রম হয়েছে ব্যাপক। মেট্রিকাল রোমান্স বলতে প্রথম ধরনটিকে আমরা ধরতে পারি, যেখানে বিবৃত হয়েছে তথাকথিত 'রোমান্স', যে পদ্য বীরত্ব, শৌর্য, নায়কোচিত অতিমানবীয় প্রেমের, অলৌকিক বীরত্বের কাহিনিকে নিজের শরীরে ধারণ করে, তাকেই। এর নাম রোমান্স হওয়ার পেছনের কারণ হল, পূর্বে, এরকম কাহিনি বলা হত রোমান সাম্রাজ্যের সময়কার ভাষাতে, যা থেকে জন্ম নেওয়া ভাষাগুলিকে আজ আমরা চিহ্নিত করি প্রাকৃত লাতিন বা Vulgar Latin-রূপে, যার সন্ততিদের মধ্যে প্রধানত ফরাসী, ইতালিয় ছাড়াও স্প্যানিশ, পোর্তুগিজ, রোমানীয় ভাষা গুরুত্বপূর্ণ। ফরাসী সাহিত্যের Chansons de Geste এর অন্যতম শ্রেষ্ঠ উদাহরণ (যদিও Song of Roland, যা কি না Chansons de Geste-এরই অংশ, লক্ষণে তা রোমান্স কম, মহাকাব্যই বেশি), প্রাচীন ফরাসী থেকে অনূদিত হলে যার আক্ষরিক অর্থ দাঁড়ায় 'বীরগাথা' (Song of Heroic Deeds)। রোমান ভাষায় লেখা সাহিত্যকর্মগুলির সঙ্গে এই নতুন ধারার মিল পাওয়া গেল বলে এই প্রায়-অসম্ভব

বীরোচিত বিনোদনমূলক পদ্যগুলিকে রোমান্স বলে ডাকা শুরু হল। অর্থবিস্তারের এ এক চমকপ্রদ নমুনা বই কি! এই নতুন 'রোমান্স' ধারার কাছাকাছি আরেক ধরনের ইংরেজি বর্ণনাত্মক পদ্য পাওয়া গেল, যা মূল সুরে এক, কিন্তু যার ভাষা 'রোমান' নয়, English Romance – বলে ডাকা যেতে পারে একে। চসারের The Canterbury Tales-এর প্রথম কাহিনিটি, The Knightës Tales এই ইংরেজি রোমান্স ধারাটির উল্লেখযোগ্য উদাহরণ। Metrical Romance প্রসঙ্গে অনিবার্যভাবে আমাদের মনে পড়ে যায় অষ্টাদশ শতাব্দীর শেষ ও ঊনবিংশ শতকের প্রথমদিকের Romantic যুগের সাহিত্যের কথা। যদিও, রেনেসাঁসের অনেক পরে আবির্ভূত এই যুগের সাহিত্যে ধ্রুপদী প্রেম-রোমান্সের চেয়ে ব্যক্তির স্বর প্রাধান্য পেয়ে, ধ্রুপদী বা Classical সাহিত্যের প্রতিস্পর্ধী রূপে রোমান্টিক শব্দটি ব্যবহৃত হয়েছে। এ-ও এক চমকপ্রদ অর্থসংক্রম।

আমরা জানি, মহাকাব্য হল বীররসের সাহিত্য। কিন্তু বীররস শুধু মহাকাব্যেই সীমাবদ্ধ থাকবে, তা তো নয়। দীর্ঘ বর্ণনাত্মক পদ্যের মধ্যে মেট্রিকাল রোমান্সের সঙ্গেই আসবে Dramatic Poetry—র কথা। এই নাটকীয় পদ্যের বিভিন্ন ধারায় আমরা বীররসের, নাট্যময়তার সন্ধান পাই। পাশ্চাত্য সাহিত্যে নাটকীয় পদ্য ও মহাকাব্যের মধ্যে অমিলের চেয়ে মিলই বেশি। আবির্ভাবের সময়ে Dramatic Poetry মহাকাব্যেরই অংশ ছিল, পরে আলাদা হয়েছে। এই ধরনের পদ্যে পদ্যকার স্বয়ং আবির্ভূত হন চরিত্রের মধ্যে দিয়ে। চরিত্রের নাটকীয় সংলাপের মধ্যে, স্বগতোক্তির মধ্যে লেখকের আত্মজৈবনিক অনুভব ধরা পড়তে থাকে। Odyssey-তে Odysseus-এর (Oral Epic) কিংবা, Æneid-এ Ænaes (Written Epic) যেখানে নিজের কথা বলছেন, সেখানে হোমার কিংবা ভার্জিল চরিত্রের নেপথ্যে এসে দাঁড়াচ্ছেন। রেনেসাঁস পরবর্তী সময়ের ব্যক্তিস্বরময় সাহিত্যে এই আড়ালটুকু থাকবে না, ধ্রুপদী সাহিত্যের সময়ে আবার এই আড়াল জরুরি ছিল। এই ধারায় আমরা প্রধানত তিন ধরনের সাহিত্য পাই আধুনিক কালে – Dramatic Lyric, Dramatic Story ও Dramatic Monologue বা Dramatic Soliloquy।

মহাকাব্য বা Epic দীর্ঘ বর্ণনাত্মক পদ্যের প্রধানতম ধারা। ঐতিহাসিক বিচারে মহাকাব্যকে প্রধানত দুই ধারায় বিভক্ত করা যায়, প্রাচীন মহাকাব্য (Primary Epic) ও অর্বাচীন মহাকাব্য (Later Epic)। প্রাচীন মহাকাব্যকে Epic of Growth বলা হয়ে থাকে, কারণ, মৌখিক সাহিত্যের লক্ষণানুযায়ী কোনও একজন লেখকের পক্ষে এই মহাকাব্য রচনা করা সম্ভব নয়, মানুষের স্মৃতি-শ্রুতি ও বাক্‌নির্ভর হয়ে, দীর্ঘ সময় ধরে বিবর্তিত ও ঘনীভূত হতে হতে এর সৃষ্টি। Beowulf (অ্যাংলো-স্যাক্সন), Nibelungenlied (প্রাচীন জার্মান), Kalevala (ফিনিশ) কিংবা আমাদের দেশের রামায়ণ, মহাভারত এইরকম Epic of Growth-এর নিদর্শন। Iliad – Odyssey (গ্রীক)কেও Epic of Growth বলা যেতে পারে, কিন্তু মানুষের স্মৃতি-শ্রুতি-বাক্‌নির্ভরতার দ্বারা প্রভাবিত, বিবর্তিত ও ঘনীভূত হওয়া সত্ত্বেও আমরা এই টেক্সটগুলির মধ্যে হোমার, বা বলা ভালো, কোনও এক শক্তিশালী একক সাহিত্যিককে চিহ্নিত করতে পারা যায় বলে অনেক সাহিত্যতাত্ত্বিক এই দুটি মহাকাব্যকে স্বতন্ত্র আসনে রেখেছেন। এরই সঙ্গে উল্লিখিত হবে Epic of Art বা Literary Epic, যা Epic of Growth-কে অবলম্বন করে সৃষ্ট হয়। হাডসন এই দুই ধরনের মহাকাব্যের পার্থক্য দেখাচ্ছেন এভাবে – '... the epic of growth is fresh, spontaneous, racy, the epic of art is learned, antiquarian, bookish, imitative.'[18] বুদ্ধদেব বসুর রামায়ণ প্রবন্ধে

মহাকবির লক্ষণ প্রসঙ্গে এই ধারণারই অনুবর্তন পাই যেন আমরা। Paradise Lost-কে আমরা ইংরেজি সাহিত্যের অন্যতম শ্রেষ্ঠ সাহিত্যকীর্তি বলি, তার শরীরেও সেই হোমারের লেখা প্রাচীন মহাকাব্যিক স্থাপত্যের চিহ্ন রয়েছে। যদিও সরাসরি সেই চিহ্ন নেই, প্যারাডাইস লস্ট অনেকাংশেই অনুসরণ করছে ভার্জিলের লেখা ইনিড মহাকাব্যকে আর ইনিডের রচয়িতা ভার্জিল অনুসরণ করছেন হোমারের রচনাকে। এই মৌখিক মহাকাব্য থেকে লিখিত মহাকাব্য, আর লিখিত মহাকাব্য থেকে মুদ্রিত মহাকাব্যের প্রসঙ্গটি আমাদের আলোচনায় পরে সবিস্তারে উঠে আসবে।

এতক্ষণ পাশ্চাত্য সাহিত্যের বিভিন্ন আঙ্গিক নিয়ে যে আমরা কথা বললাম, কালের নিরিখে সেই সাহিত্যের এক আঙ্গিক থেকে অন্য আঙ্গিকে যাত্রার পেছনে সামাজিক চেতনার একটা সুস্পষ্ট বদল ধরা পড়ে। সাহিত্য তার মহাকাব্য, ধ্রুপদী রোমান্স থেকে ক্রমে ব্যালাড, ওড, লিরিক পদ্যের জগতে সরে আসছে, কারণ সমাজের মনটি বদলাচ্ছে। সভ্যতা যত এগোচ্ছে, অর্থনৈতিক-রাজনৈতিক ঘাত-প্রতিঘাতের মাধ্যমে গোষ্ঠীবদ্ধ জীব মানুষ চেতনার জগতে ক্রমে হয়ে উঠছে ব্যক্তিকেন্দ্রিক, আত্মকেন্দ্রিক। সমাজ নামক প্রতিষ্ঠানটি একটি একক গোষ্ঠীবদ্ধ পরিচয়ের বদলে ক্রমে হয়ে উঠছে অনেকগুলি স্বতন্ত্র একক পরিচিতির একীভূত সাধারণ সংগঠন। সেই কারণেই ধ্রুপদী সাহিত্যের larger than life, অলৌকিক, মহৎ কাহিনি-সার ও স্মৃতি-অনুকূল ধ্বনিময় ছন্দোবদ্ধতার চেয়ে ক্রমে গুরুত্ব পেতে শুরু করেছে তুচ্ছ, লৌকিক, বিরাটের তুলনায় নগন্য অথচ একক ব্যক্তির নিজস্ব কথা-কাহিনি, নতুন কথাকে ধারণ করতে তার ছন্দও বদলাতে শুরু করছে। এই প্রক্রিয়াটি রেনেসাঁস-কালীন মুদ্রণযন্ত্র প্রসারের অনেক আগে থেকেই শুরু হয়ে গেছে। প্রাচীন ধ্রুপদী সাহিত্যের মধ্যেই সেই বদলের সুস্পষ্ট চিহ্ন নিহিত আছে।

হোমারের ইলিয়াড-ওডিসির জগত তৈরি হয়েছিল এমন এক সময়ে, যখন সমাজ, আজ যাকে আমরা সভ্যতা বলে চিনি, তার ধারক হয়ে ওঠেনি। সভ্যতার উষালগ্নে সমাজ তার অস্তিত্ব টিকিয়ে রাখার জন্যই অসম্ভব কঠোর নিয়ম – আদিম মূল্যবোধ মিলিয়ে এক প্রায়-বিপন্ন গোষ্ঠীচেতনায় বেঁচে ছিল। সেই সমাজে তাই একক ব্যক্তির অসম্ভব শৌর্য–বীর্য–অলৌকিক মহিমা পূজিত হত। নায়ক বা Hero-র সংজ্ঞা ছিল অনেক আলাদা। এই সমাজ দাবি করত এমন এক বীরের, যে কি না গোষ্ঠীর বাকি মানুষের কাছে হয়ে উঠবে অতিমানব, যার বীরত্ব ও সাহস হবে অতুলনীয়। এজন্যই হোমার ও হোমারের আদর্শে তৈরি হওয়া বীররা, যেমন অ্যাকিলিস, বেওউলফ, রঁলা-রা অতিমানব, মানুষের সমাজে প্রায়-ঈশ্বরতুল্য। শৌর্য, যা কি না এই সব বীরের ঘটনাবহুল অতিমানবীয় জীবনের একমাত্র পাথেয়, তা অর্জন করতে হোক না জীবন ক্ষণস্থায়ী, তার জন্যই প্রাণাতিপাত করতে সদা ব্যগ্র। রঁলা কিংবা অ্যাকিলিসের মৃত্যু তাই এমন মর্যাদাপূর্ণ, আজকের দিনে দাঁড়িয়ে আমাদের জীবনের অপচয় মনে হতে পারে অনেক সময়েই। কিন্তু আমাদের সময়ের কিংবা আমাদের আগে মধুসূদন, মিল্টন এমনকি, ভার্জিলের সময়ের চাইতেও হোমার বা তাঁর সময়ের রচিত সাহিত্যের বীরেরা আমাদের মূল্যবোধে বাঁচতেন না। সেই প্রায়-আদিম সমাজের মুদ্রা আজকের দিনে অচল।

আরেকটি বৈশিষ্ট্য হোমারীয় কাব্যজগতকে আলাদা করেছে। হোমার বা তাঁর মত রচয়িতারা শ্রোতাদের জন্য রচনা করতেন, পাঠকের জন্য নয়। তাঁদের রচনায় এমন একটি বোধ সদাজাগ্রত থাকত, যা কিনা শ্রোতাকে তার কাহিনির চলনে, অভিব্যক্তিতে সরাসরি আবিষ্ট করার লক্ষ্যে ধাবিত হত। বার বার শোনার পর প্রথমবারের বোধটি

অনুবর্তিত হয়ে আরও তীব্র হত। হোমারের মৌখিক শিল্প একটি বিশেষ ধরনের প্রস্তুতি দাবি করত। যে হেতু, এটি শ্রোতাদের জন্য রচিত হত, (পূর্বে আমাদের স্মৃতির আলোচনা দ্রষ্টব্য) বেশ কিছু Constraint, তা Phonological বা Syntactical, যা-ই হোক না কেন, Cued Recall-এর জন্য ব্যবহৃত হত বারংবার। বক্তব্যের মূল ভাবটি ধরে রাখাই ছিল প্রয়োজন, তাই শব্দ নিয়ে, বাক্যবন্ধ বা আলঙ্কারিক প্রয়োগ নিয়ে বেশি পরীক্ষানিরীক্ষা করার সুযোগ ছিল না। তাই মৌখিক মহাকাব্যের ভাষা হত অনুবর্তনময়, ক্ষেত্রবিশেষে একঘেয়ে, সূক্ষ্মতাবর্জিত। C. M. Bowra যথার্থই বলেছেন, 'Even Homer's apparent carelessness about details, which might seem a fault in a novelist, is part of his oral art.'[19] লাইনের পর লাইন ধরে রাখা ভাব, তার প্রায়-অক্ষুণ্ণ প্রবহমানতা আর বক্তব্যের শেষে অনবদ্য চমক দিয়ে হোমারের মৌখিক সাহিত্য তৈরি করে heroic বা tragic mood (খানিকটা যেমন আমাদের পরিভাষায় বীররস আর করুণরস)। সারল্য, শক্তি ও আড়ালহীন তীব্র অভিঘাতে মৌখিক মহাকাব্য সেই অনন্য কাব্যসুষমা সৃষ্টি করে।

ইনিডের রচয়িতা ভার্জিল অগাস্টাস সিজারের শাসনাধীন সমাজের মানুষ, যা হোমারের সময়ের সমাজ নয় কোনওভাবেই। তাঁর সময়ে Hero বা নায়কের সংজ্ঞা বদলে গেছে অনেকখানি। তখন রোমান সমাজে শিক্ষিত সাক্ষর মানুষের হার বেড়েছে উল্লেখযোগ্যভাবে। হোমার এবং তাঁর রচনা প্রায় একই ছন্দে (Latin Dactylic Hexameter) শিক্ষিত পাঠকের জন্য লিখিত। তা সত্ত্বেও, হোমারের চেয়ে ভার্জিলের রচনাকৌশল অনেকাংশে পৃথক। লিখিত বলেই একটি মৌখিক সাহিত্য একটি স্বয়ংসম্পূর্ণ অংশ যে একমুখী সম্মিলিত ভাব সৃষ্টি করে, তার চেয়ে প্রতিটি শব্দ, বাক্যাংশ, বাক্যের ওপর জোর পড়ে অনেক বেশি। মূল ভাবটির চেয়ে লিখনশৈলীর প্রায়োগিক দিকটি গুরুত্ব পায়। ফলে একাধিকবার পাঠে, মৌখিক সাহিত্যে যেমন একের পর এক পাঠে প্রথম ভাবটিই পাকা হয় আরও, তেমনটি না হয়ে এক একবারে নতুন নতুন ভাব, তির্যক প্রয়োগের আড়াল, শব্দের গভীর ব্যঞ্জনা গুরুত্ব পেতে থাকে, যে আস্বাদ শুনে পাওয়া সম্ভব নয়, নিবিড় পাঠেই সম্ভব। সে কারণেই মৌখিক সাহিত্য ও লিখিত সাহিত্যের মধ্যে গুণগত তুলনা করা অর্থহীন। রসাস্বাদের ধরনটিই এক্ষেত্রে মূলগতভাবে পৃথক।

এছাড়াও, হোমারের তুলনায় ভার্জিলের রচনায় নায়ক চরিত্রের একটি সুস্পষ্ট ফারাক আছে। হোমারের প্রায় আদিম সমাজে নায়ক শৌর্যবান তো বটেই, অনেক সময় মনে হতে পারে ব্যক্তিগত শৌর্যের (personal glory) চেয়ে আর কিছুকেই এই নায়ক গুরুত্ব দেয় না। হোমারের নায়কের (যেমন অ্যাকিলিস) আত্মমর্যাদা অনেকাংশে আত্ম-অহমিকার সঙ্গে মিলে যায়। যুদ্ধ-প্রিয় এই নায়ক যুদ্ধের কোনও সুযোগই ত্যাগ করে না, তাতে যদি সহ-যোদ্ধারা সঙ্কটাপন্নও হয়, হোক। অন্য দিকে, ভার্জিলের নায়ক (ইনাস) হোমারের নায়কের মত দৈববলে বলীয়ান, অতুলনীয় যোদ্ধা হলেও, ব্যক্তিগত শৌর্যের চেয়ে স্বজাতি ও পরিবারের গৌরবকে প্রাধান্য দেয় বেশি। একান্ত প্রয়োজন না হলে সাধারণত এই নায়ক যুদ্ধবিমুখ। বীরত্বের তুল্যমূল্য বিচার এক্ষেত্রে অর্থহীন, কারণ হোমারের নায়ক আদিম কৌম সমাজ থেকে উদ্ভূত যথার্থ প্রাচীন গ্রীক নায়ক, আর ভার্জিলের নায়ক অগাস্টাসের সভ্য ও সমৃদ্ধ শাসনাধীন রোমের নায়ক। দুই সমাজের চেতনাগত বদলের জন্য কেবল নায়ক চরিত্র নয়, মহাকাব্যগুলির মধ্যেও বিস্তর ভাবগত বদল লক্ষ করা যায়। আদিম সঙ্কটাপন্ন সমাজ ক্রমে সভ্যতা-লালিত নিরাপদ সমাজে বদলাচ্ছে। অতিমানবীয় থেকে নায়ক ক্রমশ মানবিক হয়ে পড়ছেন যেন। বাচ্যের চেয়ে প্রাধান্য পাচ্ছে লিখন। কাব্যাংশের পূর্ণ

ভাবের চেয়ে প্রতিটি অংশের সুনির্বাচিত শব্দ-বাক্য-বাক্যাংশের ব্যঞ্জনা বড় হয়ে উঠছে সাহিত্যমূল্যে। যদিও আমাদের মনে রাখতে হবে, ভার্জিলের সাহিত্যের পাঠকের তুলনায় শ্রোতার সংখ্যা ছিল ঢের বেশি। মুদ্রণযন্ত্র এসে পৌঁছতে তখনও দেড় সহস্রাব্দ। হোমারের সময়ের তুলনায় সাক্ষর শিক্ষিত পাঠক সংখ্যায় বাড়লেও সাহিত্য রসাগ্রহী জনসমষ্টির তুলনায় তা নগণ্য। তা ছাড়া, রোমান সমাজের শিক্ষাব্যবস্থায় আবৃত্তির প্রভূত গুরুত্ব ছিল। তাই ভার্জিলের মহাকাব্য আবৃত্ত হত। সেই রচনা জীবদ্দশায় তিনি নিজে আবৃত্তি করতেন, অথবা কোনও সু-কথককে নিজের রচনা পাঠের জন্য নির্বাচিত করতেন।[20]

পাঠকের পাশাপাশি শ্রোতারও মনোরঞ্জনের দিকে আধুনিক ব্ল্যাংক ভার্স রচয়িতাদের সেভাবে গুরুত্ব দিতে হয়নি, মুদ্রণযন্ত্রের প্রতুলতার কারণে (প্রাক-মুদ্রণযুগের লিখিত সাহিত্যে এই পাঠক ও শ্রোতার কথা আলাদা ভাবে মনে রাখতেন রচয়িতারা, বাংলা ভাষায় ভারতচন্দ্রের সাহিত্য যেমন ধ্বনির ঝংকারে নিরক্ষর শ্রোতার উপভোগ্য, পাঠে শিক্ষিত পাঠকের উপভোগ্য)। পাঠই প্রাথমিক গুরুত্ব পেয়ে এসেছে তাঁদের কাছে। মুদ্রিত সাহিত্যের যুগে উদ্ভূত ইংরেজি ব্ল্যাংক ভার্সের শুরু হয়েছিল ইনিডের দ্বিতীয় ও চতুর্থ সর্গের অনুবাদের মধ্য দিয়ে, হোমারের লেখা মহাকাব্যের অনুবাদ দিয়ে নয়। ১৫২৭ খ্রিস্টাব্দে ইতালির ক্রিমোনা শহরে মার্কো গিরোলামো ভিদা রচনা করেন দে আর্তে পোয়েতিকা পদ্যটি। সেখানে তিনি বর্তমান কবিদের মহাকাব্য রচনার বেশ কিছু নিয়ম বিবৃত করেন। নাম শুনেই বোঝা যাচ্ছে, ভিদার রচনাটি আসলে হোরেসের আর্স পোয়েতিকা-কে অনুসরণ করে লেখা, কেবল ভিন্ন সময় ও ভাষার কারণে নিয়মগুলি বদলে গেছে অনেক। সেই নিয়মগুলিতে ভিদা জোর দেন এই মর্মে, বর্তমান কবিদের অবশ্যই ভার্জিলের মহাকাব্যের ধরনটি অনুসরণ করা দরকার, হোমারের নয়। রেনেসাঁসের সময়ের কবিরা এই কবি ও বিশপের নির্দেশ মোটের ওপর মেনে চলেছিলেন। এর একটা কারণ অবশ্যই সেই সময়ে সারা ইওরোপে ছড়িয়ে পড়া ইতালি ও ফ্রান্সের প্রভাব। ইংরেজি সাহিত্যে রেনেসাঁসের আগে প্রথম সুনির্দিষ্ট সাহিত্যিক যুগ যাঁকে ধরে শুরু করা হয়, সেই চসারও ইতালিয় কবিদের কাছে ঋণী (তাঁর রচিত দীর্ঘতম পদ্য Troylus and Cryseyde বোকাচ্চিওর Filostrato থেকে অনুপ্রাণিত, তাঁর House of Fame দান্তের সৃষ্টি থেকে অনুপ্রাণিত)। কাব্যজীবনের শুরুতে, সম্পূর্ণ ইংলিশ কবি হয়ে ওঠার আগে পর্যন্ত তিনি ইতালি ও ফ্রান্সের শ্রেষ্ঠ রচনাগুলি দিয়ে হাত পাকিয়েছেন। রেনেসাঁসের সময়ে ইতালির এই সাংস্কৃতিক আধিপত্যের ও কাব্যনির্দেশের জন্যই হয়তো আর্ল অফ সারেকে (হেনরি হাওয়ার্ড) ভার্জিলের ইনিডের দ্বিতীয় ও চতুর্থ সর্গ অনুবাদ দিয়ে ব্ল্যাংক ভার্স সৃজন করতে হয়। নির্দিষ্ট করে জানা না গেলেও সারে ইনিডের এই দুই সর্গের অনুবাদ শেষ করেছিলেন ১৫৩৮-এ শুরু করে ১৫৪৪ সালের মধ্যে, এটুকু বলা চলে।

সারের ইনিড অনুবাদের আগে ইংরেজি ভাষায় অন্তত আরও তিনটি ইনিডের অনুবাদ/অনুপ্রেরণা আছে। চসার তাঁর House of Fame-এ ইনাসের দ্বারা প্রতারিত ডিডোর সকরুণ কাহিনি এঁকেছেন। ইংল্যান্ডে মুদ্রণযন্ত্রের প্রতিষ্ঠাতা উইলিয়াম ক্যাক্সটন ১৪৯০ সালে Eneydos লেখেন, যা আসলে ইনিডের অনুবাদ নয়, ইনিডের কাহিনিসারের ওপর ভিত্তি করে লেখা ফরাসী রোমান্স Enydes-এর অনুবাদ। এর পরে, অনেকংশে সার্থক ইনিডের অনুবাদ মেলে স্কটিশ কবি Gavin Douglas-এর Eneados-এ (১৫১৩)। ডগলাস ক্যাক্সটনের 'অনুবাদ'এর অসঙ্গতিগুলির দিকে নির্দেশ করেছিলেন ও সেই সঙ্গে ভার্জিলের মূল রচনার প্রতি যত্নবান হয়েছিলেন। কাহিনিসার

অক্ষুণ্ণ থাকলেও Eneados-এ ভার্জিলের যথার্থ অনুবাদের স্বাদ অধরা থেকে যায়। আর্ল অফ সারের অনুবাদ দেখলে বোঝা যায়, তিনি অনেকাংশে ডগলাসকে অনুসরণ করেছেন, শব্দচয়ন, বাক্যাংশের প্রয়োগে সুস্পষ্ট মিল রয়েছে।21 কেবল ছন্দের ব্যবহারে তিনি পূর্বসূরীদের থেকে অনেকখানি এগিয়েছিলেন। যে ড্যাক্টাইলিক হেক্সামিটার ছন্দে ভার্জিল তাঁর মহাকাব্য রচনা করেছিলেন, সেই ছন্দের ধারায়, ইংরেজি ভাষার সবচেয়ে কাছাকাছি ছন্দোরূপ হল ইয়াম্বিক পেন্টামিটার (গ্রীক থেকে ইংরেজি ভাষায় ছন্দোরীতির বদল প্রসঙ্গে বিস্তারিত আলোচনা পরে) । এই ছন্দোরীতিতে অন্ত্যমিল বর্জন করে, ভাবের প্রবহমানতা ধরে রেখে, মহাকাব্যিক ভাবের প্রমিত প্রয়োগে সারে ভার্জিলের যথার্থ মহাকাব্যিক মেজাজটি ভাষান্তরেও ধরে রাখতে রাখতে সফল হলেন। আর্ল অফ সারের জীবন ঘটনাবহুল। তাঁর বিচিত্রগতি জীবনের বহু দিক তাঁর সৃষ্টিতে ধরা পড়েছে। তাঁর অনেক সৃষ্টির মধ্যে বিশেষভাবে তাঁর ব্ল্যাংক ভার্সের পরীক্ষামূলক প্রয়োগ সফল হল এবং পরবর্তীকালের সাহিত্যিক – নাট্যকারদের হাতে রেনেসাঁসের ব্যক্তিচেতনার হাতিয়ার হিসেবে প্রাসঙ্গিক হয়ে উঠল আঙ্গিকটি।

সারের চেষ্টার অব্যবহিত পরেই, দুই দশকের মধ্যে আমরা ইংরেজি নাটকে ব্ল্যাংক ভার্সের সফল প্রয়োগ দেখতে পাই। Thomas Norton ও Thomas Sackville নামের দুই তরুণ নাটক রচয়িতা ইংল্যান্ডের উপকথা থেকে রাজা গর্বোডাকের কাহিনি তুলে এনে তাকে নাট্যরূপ দেন। নাটকটির নাম The Tragedie of Gorboduc, এছাড়া Ferrex and Porrex – নামটিও প্রচলিত। এটি হোমারের আদর্শে রচিত গ্রীক ট্র্যাজেডি নয়, সেনেকান ট্র্যাজেডি। ১৫৬১ সালের ১৮ই জানুয়ারি রাণী এলিজাবেথের সামনে নাটকটি অভিনীত হয়। নাটককারদের উদ্দেশ্য ছিল, রাজা গর্বোডাকের ট্র্যাজিক কাহিনির মাধ্যমে রাণীকে রাজত্বের সম্ভাব্য বিপদগুলি (নির্দিষ্ট উত্তরসূরী না রাখা, কিংবা বিদেশী সাম্রাজ্যের সঙ্গে বিবাহসূত্রে আবদ্ধ হওয়া ইত্যাদি) সম্পর্কে সাবধান করা। নাটকটিতে দীর্ঘ বক্তৃতাগুলি সবই ব্ল্যাংক ভার্সে লেখা। সেগুলি কাহিনিকে খুব যে সাহায্য করেছে এমন নয়, কিন্তু তার মাধ্যমে ব্যক্তি নাটককাররা নিজেদের বক্তব্যকে ফুটিয়ে তুলেছেন। নাটকের চরিত্রের বক্তব্যের সঙ্গে রেনেসাঁস পর্বের ব্যক্তির স্বর মিশতে শুরু করল এভাবে। ব্ল্যাংক ভার্সের যে বৈশিষ্ট্যটি সাহিত্য রচয়িতাদের সে কালে উৎসুক করেছিল, তা হল সাধারণ ইংরেজি বাচ্য, মানুষের মুখের কথার সঙ্গে এই আঙ্গিকের সাদৃশ্য, উপযুক্ত সাহিত্যিক যে তাকে যথাযথ স্থানে সুকৌশলে ব্যবহার করবেন, তা বলা বাহুল্যমাত্র। সামাজিক তর্কে মানুষের যোগদানের একটা চিহ্ন এভাবে রেনেসাঁসের সময়ের একটি বিশেষ লক্ষণ রূপে চিহ্নিত হয়ে রইল।

বীর ও করুণ রসের কাব্য ও নাট্য – দুটি স্পষ্ট ধারায় এভাবে ব্যবহৃত হতে থাকছে ব্ল্যাংক ভার্স। সেই সময়ে কাব্য ও নাট্যের যে খুব স্পষ্ট ফারাক ছিল, এমনও নয়। নাট্যের ধারাতে আমরা ষোড়শ শতকে ক্রিস্টোফার মার্লো, টমাস কিড, উইলিয়াম শেকসপিয়রের মত শ্রেষ্ঠ ব্যক্তিত্বদের রচনাগুলি পাই। ক্রিস্টোফার মার্লোর Tamburlaine (তৈমুর লঙ-এর জীবনের উপর ভিত্তি করে রচিত) ব্ল্যাংক ভার্সের প্রয়োগকে একটি উচ্চমাত্রায় বেঁধে দেয়। এই নাটকটির মাধ্যমে সম্ভবত সাধারণ মঞ্চে প্রথম ব্ল্যাংক ভার্সের সফল প্রয়োগ ঘটে। এর পর থেকে একের পর এক এলিজাবেথান নাটকে ব্ল্যাংক ভার্সের প্রয়োগ হতে শুরু করে। শক্তিশালী ও আবেগপূর্ণ বক্তব্যে ব্ল্যাংক ভার্সের সার্থক প্রয়োগ করেন মার্লো। তাঁর পরে, মানুষের সাধারণ বাচ্যের যে অনিয়মিত যতি, তার প্রয়োগে শেকসপিয়র নাটকে ব্ল্যাংক ভার্সের সর্বোত্তম প্রয়োগ করেন। শেকসপিরিয় নাটকের সঙ্গে ব্ল্যাংক ভার্স হয়ে পড়ে প্রায় অবিচ্ছেদ্য।

গ্রীক ট্র্যাজেডি থেকে সেনেকান ট্র্যাজেডি হয়ে এলিজাবেথান ট্র্যাজেডি – এই দীর্ঘ যাত্রাপথে ব্যক্তির স্বর বিভিন্ন অসাধারণ কাহিনি ও চরিত্রের আড়াল ব্যবহার করেছে। কিন্তু লেখক পরিচিতিকে গোপন রেখে একটি নাটক এই ষোড়শ শতকেই প্রকাশ পেল, নাম - Arden of Faversham। নাটকটির রচয়িতা কে, জানা যায় না। তবে এর বিষয়টি চমকপ্রদ। কোনও রাজা বা রাণীর জীবন নয়, কোনও অতিমানবীয় যোদ্ধা নয়, ষোড়শ শতকের শুরুতে ফেভারশাম শহরে এক ব্যবসায়ী টমাস আর্ডেন তাঁর স্ত্রী অ্যালিস আর্ডেন ও স্ত্রীর প্রেমিকের হাতে খুন হন। এই ঘটনা নিয়ে ষোড়শ শতকের শেষে লেখা হয় নাটকটি, মঞ্চস্থও হয়। এটি সম্ভবত বিশ্বের ইতিহাসের প্রথম Domestic Tragedy। লেখকের নাম সেই সময়ে জানা যায় নি। তবে একুশ শতকে একাধিক কম্পিউটার অ্যানালিসিসের মাধ্যমে নাটকটিতে তিনজন নাটককারের লেখার চিহ্ন খুঁজে পাওয়া যায় – তাঁদের নাম ক্রিস্টোফার মার্লো, টমাস কিড ও উইলিয়াম শেকসপিয়র।[22] এভাবে ক্রমশ অসাধারণ, অতিলৌকিক, অতিমানবিক ধ্রুপদী সাহিত্যের চরিত্রদের চেয়ে সাধারণ, লৌকিক, মানবিক চরিত্র ট্র্যাজেডির বিষয়বস্তু হয়ে উঠতে শুরু করল। নাটকটি ব্ল্যাংক ভার্সে লেখা।

কাব্যে ব্ল্যাংক ভার্সের ধারাটিও অনন্য। নাটকের মধ্যে ব্ল্যাংক ভার্সের বহুল ব্যবহার চলেছিল প্রায় এক শতাব্দী ধরে। সপ্তদশ শতকের মাঝামাঝি সময়ে মধ্যযুগের ইংল্যান্ডে রাজনৈতিক প্রেক্ষাপটের আমূল বদল ঘটে। মধ্যযুগীয় চার্চের সঙ্গে ইংল্যান্ডের রাজার বিরোধের ফলে জন্ম হয় নতুন রাজনৈতিক সঙ্কট। একদিকে ক্যাথলিক চার্চের প্রভাব, অন্যদিকে প্রোটেস্ট্যান্ট মতাদর্শের প্রভাব বিস্তার, এরই মাঝে অলিভার ক্রমওয়েলের মত রাজনৈতিক ব্যক্তিত্বের প্রভাব – সব মিলিয়ে সপ্তদশ শতকে ইংল্যান্ডের সামগ্রিক চেতনাজগতে আলোড়ন চলতে থাকে। এরই মাঝে জন মিল্টনের আবির্ভাব, মতাদর্শগতভাবে পিউরিটান, চেতনায় মানবিকতার আদর্শে আদর্শায়িত। একদিকে নতুন ধর্মীয়-রাজনৈতিক মতাদর্শের প্রতি বিশ্বস্ততা – অন্যদিকে কাব্যচেতনায় মানুষের মৌলিক শুভচেতনায় আস্থাবান এই কবির আত্মিক আলোড়ন ধরা আছে তাঁর সৃষ্টিতে, বিশেষ করে, তাঁর প্যারাডাইস লস্টে। শৈশব থেকে বিশ্বসাহিত্যের সঙ্গে নিবিড় যাপনের ফলে শ্রেষ্ঠ পাশ্চাত্য সাহিত্যকীর্তিগুলির সঙ্গে তিনি সুপরিচিত ছিলেন। হোমার থেকে ভার্জিল, বোয়ার্দো, আরিওস্তো, তাসোর মহাকাব্যিক রচনাগুলি তাঁর আয়ত্তে ছিল। ফলে, প্রৌঢ়ত্বের দোরগোড়ায় এসে যখন নিজের সাংসারিক ব্যর্থ জীবন ও দৃষ্টিশক্তি হারিয়ে প্রায় পঙ্গু শরীর নিয়ে তিনি মহাকাব্য রচনায় মনোনিবেশ করেন, পূর্বসূরীদের থেকে চেতনাগত ঋণ নিয়ে তিনি সকলের চেয়ে পৃথক, অথচ কাব্যাদর্শে মহোত্তম মহাকাব্য সৃষ্টির একটা প্রেরণা তাঁর মধ্যে কাজ করেছিল।

প্যারাডাইস লস্টের শুরুতে স্যাটানের মহত্বের যে তীব্রতা, ক্রমে সে তীব্রতা ক্ষীণ হয়ে স্যাটান চরিত্রটির অবনমন ঘটতে দেখি আমরা। ক্রমওয়েলের আদর্শের প্রতি লেখকের আস্থা ও ক্রমে আস্থাভঙ্গের চিহ্ন এই চরিত্রটির মধ্যে ছাপ ফেলতে থাকে। এদিকে রেনেসাঁসের সময়ে রচিত (বিশেষ করে বলতে গেলে রিফর্মেশন যুগে রচিত) এই ট্র্যাজেডির নায়ক কোনও কিংবদন্তী বা ইতিহাসের নায়ক নন, তিনি মানুষ। সৃষ্টির প্রথম মানুষ অ্যাডামই নায়ক। অন্ধ কবি মিল্টন (হোমারের সঙ্গে এই কবির মিলটি আকস্মিক ও অমোঘ) তাঁর কাব্যপ্রেরণা হিসেবে উল্লেখ করেন দেবী ইউরেনিয়ার। তাঁর রচনা, তাঁর দাবি-মত, স্বপ্নে পাওয়া Holy spirit-এর রচনা। এত বড় দাবি তিনি ছাড়া আর কোনও ক্রিশ্চান মহাকাব্য রচয়িতা করেননি। এদিকে মনোজগতে তিনি তখন এক আত্মিক প্রবল সংকটের

মধ্য দিয়ে যাচ্ছেন। তিনি বিশ্বাস করতেন, কমনওয়েলথ পৃথিবীতে সন্তদের রাজত্ব প্রতিষ্ঠা করবে, রাজার শাসন থাকবে, কিন্তু তা সর্বগ্রাসী হবে না; এদিকে যত দিন গড়িয়েছে, তাঁর বিশ্বাস ভেঙেছে, আর কাব্যের জগতে সেই আদর্শ জগত সৃষ্টির চেষ্টায় আত্মনিয়োগ করেছেন। এই জগতে অ্যাডাম ঈশ্বরের ভক্ত, অন্যদিকে ইভের ভালোবাসার প্রতি সে দায়বদ্ধ। কিন্তু স্যাটানের চেষ্টায় এই নির্ভাবনাময় জগতে শুরু হয় দ্বিমুখী সঙ্কট। এখানে হোমারের বা ভার্জিলের নায়কের মত কোনও দৈব সঙ্কট নেই, অ্যাডামের নিজের ভুল সিদ্ধান্তই তার জীবনে বিপর্যয় ডেকে আনে। রেনেসাঁসের সময়, যখন আর সমস্ত প্রতিষ্ঠানের চেয়ে মানুষ নিজের ব্যক্তিসত্তার প্রতিষ্ঠানটির ওপর সমস্ত আস্থা রাখে – সেই সময়ের কাব্যতে সেই বিশ্বাস-জনিত ট্র্যাজেডি ছাড়া আর কীই বা মহত্তম ট্র্যাজেডি হতে পারে? সেই ট্র্যাজেডির মধ্যে সঙ্কটাপন্ন দ্বিধাদ্বন্দ্ব-আন্দোলিত অথচ ব্যক্তিত্বময় স্বরটি কাব্যে আশ্রয় করেছে ব্ল্যাংক ভার্সকে। শুধু মিল্টনই নয়, এর পরের শতকগুলিতেও, বিংশ শতক পর্যন্ত এভাবে ব্ল্যাংক ভার্স ইংরেজি কাব্যে বিভিন্ন কালে বিভিন্ন স্থানে প্রাসঙ্গিক হয়ে উঠেছে।

এতদ্‌সত্ত্বেও ব্ল্যাংক ভার্সের জন্ম সম্ভব হত না, যদি না সেই সময়ের প্রযুক্তিগত সহায়তা তার আনুকূল্য সৃষ্টি না করত। আমাদের আলোচনার প্রথমাংশে বিবৃত মৌখিক সাহিত্যে স্মৃতির প্রয়োজনীয়তা ও সেই কারণে ছন্দের নির্দিষ্ট নিগড় নিয়ে আমরা আলোচনা করেছি। ঠিক কোন কোন পদ্ধতিতে কোন কোন বিশেষ পদক্ষেপে প্রযুক্তির সহায়তা এসে ইওরোপে রেনেসাঁসের জমি প্রস্তুত করল ও তার প্রভাবে কীভাবে স্মৃতির পূর্বশর্তটি আলগা হয়ে ছন্দের অধিকাংশ বন্ধনকে অপ্রাসঙ্গিক করে দিল – এর পরে সেই প্রসঙ্গ আমাদের অবশ্য আলোচ্য।

## ৪

## (প্রযুক্তির বিবর্তন ও আনুকূল্য)

নিজের মনের ভাব অপরে জানুক, মনে রাখুক, তার ভাবপ্রকাশেও যেন আমার ভাবের ছায়া পড়ে – এই আকাঙ্ক্ষা মানুষের চিরন্তন। ব্যক্তিত্বের উন্মেষের সঙ্গে সঙ্গেই এই স্বকীয়তার প্রক্রিয়া শুরু হয়ে গেছে মানব মনে। তখন থেকেই ভাষা গঠনের পর পর ভাব প্রকাশের বাহ্যিক, প্রকাশিত রূপকে সংরক্ষণের প্রচেষ্টারও শুরু। এই সংরক্ষণ করতে গিয়ে মানুষ বুঝল, ভাবনার সেইসব প্রকাশ্য রূপই সে মনে রাখতে পারছে, যেগুলি সে ঝোঁক দিয়ে বলছে, বলছে ছন্দে, অন্ত্যমিল ব্যবহার করে। মৌখিক সাহিত্যের পরম্পরায় আমরা এর প্রমাণ পাই। এরই সঙ্গে আসছে ভাষার লিখিত রূপ – লিপি। কিন্তু মুদ্রণযন্ত্র আবিষ্কারের আগে সেই লিপি বা ভাষার লেখ্য রূপ খুব কম অংশের মানুষের আয়ত্ত ছিল। লিপিকরের সংখ্যা ছিল অপ্রতুল। সংখ্যাগুরু মানুষ তাই সাহিত্যরস আস্বাদন করতে নির্ভর করেছেন মৌখিক সাহিত্যের ওপরে। এইভাবে যেসব সাহিত্য সৃষ্ট হয়েছে তার অধিকাংশ ছন্দে বিবৃত, মাত্রা-দল-পর্ব-অন্ত্যমিলের অবলম্বনে সৃষ্ট। পৃথিবীর সর্বত্র লোকসাহিত্য এইভাবে সৃষ্ট হয়ে আসছে আবহমান কাল ধরে।

মুদ্রিত সাহিত্যের প্রসার প্রচলিত সাহিত্যের এই ধারাকে বদলে দেয়। সাহিত্যের সঙ্গে সাধারণ জনসমষ্টির সরাসরি সংযোগটি সহজতর হয়ে ওঠে। আগে মানুষকে নির্ভর করতে হত – রচিত সাহিত্য ও তার রচয়িতা, সাহিত্যটির রসানুগ্রাহী শিক্ষিত সাক্ষর পাঠক, তার প্রসার ও প্রচারকারী কিছু মানুষ – (কথক, চারণকবি ইত্যাদি) এবং এই

ধারার সবশেষে থাকা উপভোক্তা বা শ্রোতা – এই ধারাটির উপরে। মুদ্রণ শিল্পের প্রসারের পর আমরা পেলাম দুটি প্রধান শ্রেণি – সাহিত্য রচয়িতা বা লেখক ও তার উপভোক্তা বা পাঠক।

এতদিনে এটি স্পষ্ট যে, আবহমান কালের সাহিত্যের ধারায় এই বাঁকবদলটি গুটেনবার্গের 'মুভেবল টাইপ' মুদ্রণযন্ত্রের আবিষ্কার এবং তার প্রসারের পর থেকেই ঘটতে থাকে। মুদ্রণযন্ত্রের এই সর্বাত্মক প্রসারকে আমরা বলতে পারি, মুদ্রণ বিপ্লব। বিপ্লবই বলা উচিত, কারণ, ছাপাখানার প্রসারের পর থেকেই পৃথিবীতে সরাসরি পাঠক শ্রেণিটির উদ্ভব ঘটেছে। সাহিত্যের প্রসারের জন্য বিভিন্ন কারণগুলির মধ্যে আগে যেমন ছিল লিপিকরের প্রতুলতা, সাহিত্যের জনপ্রিয়তা, গ্রন্থিত সাহিত্য ক্রয় করার ক্ষমতাসম্পন্ন ক্রেতা (কারণ মুদ্রণ-বিপ্লবের প্রাক্‌কালে গ্রন্থের উৎপাদনমূল্য ছিল আকাশছোঁয়া), শিক্ষিত সাহিত্য-রসানুগ্রাহীর প্রতুলতা – ইত্যাদির উপরে নির্ভরশীল, মুদ্রণযন্ত্রের প্রসারের পর তার প্রভূত বদল ঘটল। বইয়ের প্রসার ও সহজলভ্যতা, উৎপাদনমূল্যের হ্রাস প্রভৃতি কারণে সাক্ষরতার হার বাড়তে লাগল এবং পাঠক শ্রেণিটির সৃষ্টি ঘটল।

গদ্যভাষার প্রচলন আগেও ছিল, বিভিন্ন প্রশাসনিক কাজ, দলিল, নথি, ঘোষণাপত্র – ইত্যাদির মধ্যে একরকম কেজো গদ্যের সন্ধান আমরা দেখতে পাই। কিন্তু আমাদের মনে রাখতে হবে, সাহিত্য, যা কিনা জনমানসের ওপর প্রভাব বিস্তারের পাশাপাশি কালোত্তীর্ণ ও লোকোত্তীর্ণ হওয়ার বাসনা নিয়ে সৃষ্টি হয়, যেখানে জনমানসের সমষ্টিগত স্মৃতির পূর্বশর্তটি জড়িত থাকে, সেখানে, প্রাক্ মুদ্রণ বিপ্লব যুগে, গদ্যভাষা সাহিত্যের অবলম্বন হয়ে উঠতে ব্যর্থ হয়। তার প্রধান কারণ হল, গদ্যভাষার মধ্যে কোনও সুস্পষ্ট ঝোঁক থাকে না, বাগযন্ত্রের সহায়তায় সৃষ্ট কোনও ধ্বনিমাধুর্যের অনুবর্তন তাতে ফুটিয়ে তোলা কঠিন, কোনও নির্দিষ্ট ধ্বনিসমষ্টি গদ্যভাষায় আবর্তিত হয় না আবশ্যিকভাবে। এই কারণে প্রাক মুদ্রণ-বিপ্লব যুগে সাহিত্যের প্রধান অবলম্বন ছিল পদ্য। পদ্য সর্বথাই স্মৃতিসহায়ক।

মুদ্রণযন্ত্র এসে গ্রন্থশিল্পের বদল ঘটানোর সঙ্গে সঙ্গে সাহিত্যের সংরক্ষণের পদ্ধতিটিরও আমূল পরিবর্তন ঘটল। যা ছিল মুদ্রণের অপ্রতুলতা ও পাঠকের অভাবের কারণে স্মৃতিনির্ভর, পাঠক শ্রেণির সৃষ্টির সঙ্গে সঙ্গে সংরক্ষণের স্মৃতিনির্ভরতার প্রাচীন শর্তটিও অপ্রয়োজনীয় হয়ে পড়ল। একটি পুথির একটিমাত্র অনুলিপি প্রস্তুত করতে যেখানে মধ্যযুগে একজন লিপিকরের সময় লাগত একমাস থেকে ছয়মাস বা এক বছর পর্যন্ত, সেখানে আধুনিকযুগে একটি বইয়ের এক মুদ্রণের তিনশ কপি ছাপতে একটি প্রকাশনা সংস্থার সময় লাগে এক দিন থেকে এক সপ্তাহ মাত্র। এই বিপুল সময়, পরিশ্রম ও অর্থের সাশ্রয়ের বিনিময়ে আমরা পাচ্ছি, একটি গ্রন্থের যন্ত্রনির্ভর অজস্র অনুলিপি। ফলে সাহিত্যের মনে রাখার শর্তটি ও সেই কারণে পদ্যে আটকে থাকার শর্তটি গুরুত্বহীন হয়ে পড়ছে। তৈরি হচ্ছে গদ্যভাষা। যে গদ্যভাষা এতদিন ছিল মানুষের কাজের ভাষা, যাতে কেবল প্রয়োজনীয় কাজটুকুই সম্পন্ন করা যেত, মানুষে মানুষে সংযোগ বাড়াতে, সরাসরি চিন্তার মেলবন্ধন ঘটাতে, সামাজিক তর্কে মানুষের অংশগ্রহণ বাড়াতে সচেতন মানুষের অবলম্বন হয়ে উঠল গদ্যভাষা।

গদ্যভাষার বিস্তারের সঙ্গে অনেকগুলি পূর্বশর্ত জড়িত। একদিকে যেমন মুদ্রণযন্ত্রের বিস্তার ক্রমশ তৈরি করছে পাঠক নামক নতুন শ্রেণিটিকে, অন্যদিকে বিভিন্ন ধর্মের প্রসারের ক্ষেত্রে তার সরাসরি ব্যবহার আমরা পেয়ে যাচ্ছি,

এর প্রধান নমুনাটিকে আমরা চিনি ‘গুটেনবার্গের বাইবেল’ নামে। জার্মানিতে মাইন্‌জ শহরে গুটেনবার্গই প্রথম মুদ্রণযন্ত্রের প্রচলন ও সেটি ব্যবহার করে গ্রন্থ নির্মাণ শুরু করেন। একবার এই প্রক্রিয়া চালু হয়ে গেলে তা কেবল ধর্মপ্রচারেই আটকে রইল না, বলাই বাহুল্য।

মুদ্রণযন্ত্র আবিষ্কারের জন্য আমরা গুটেনবার্গকে স্বীকৃতি দিলেও মুদ্রণযন্ত্রের ইতিহাস আরও প্রাচীন। চীনদেশেই প্রথম মুদ্রণশিল্পের বিকাশ ঘটে। ছাপার মাধ্যম হিসেবে চীনে বাঁশ, কাঠ, হাড়, পিতল, পাথর ও রেশমবস্ত্র পেরিয়ে খ্রিস্টপূর্ব দ্বিতীয় শতকে আবিষ্কৃত হল কাগজ। কিছু পদ্ধতিগত পরীক্ষা-নিরীক্ষা ও বিবর্তনের পর ১০৫ খ্রিস্টাব্দে সাই লুন (Cai Lun/Ts’ai Lun), হান রাজত্বের রাজসভার খোজা (Court Eunuch), কাগজ তৈরির জনপ্রিয় পদ্ধতিটি আবিষ্কার করেন।[23] যদিও সাই লুনের বিবরণ পাওয়া যায় তাঁর আবিষ্কারের ৩৫০ বছর পরে সঙ্কলিত একটি গ্রন্থে। বিগত শতকে প্রাচীন কাগজের বহু নমুনা পাওয়া গেছে, যা সাই লুনের সময়েরও কয়েক শতক আগেকার। সাই লুন কাগজ প্রস্তুতির গুরুত্বপূর্ণ পদ্ধতি আবিষ্কার করে থাকতে পারেন, কিন্তু কাগজ তৈরির পদ্ধতি তার আগে থেকেই প্রচলিত ছিল চীন তথা প্রাচ্যের বিভিন্ন অংশে। জানা যায়, সাই লুন গাছের ছাল, খড়জাতীয় গাছের অবশিষ্টাংশ তন্তু (যথাযথ বলতে গেলে remnants of hemp – বাংলায় hemp, flax-এর সব অর্থে শণ বোঝায়, বাস্তবে পৃথক), পুরনো ছেঁড়া কাপড়ের তন্তু ও পুরনো মাছ ধরার জাল দিয়ে কাগজ সৃষ্টি করেন। সম্রাট তাঁর তৈরি কাগজ দেখে সন্তুষ্ট হন। তাঁর তৈরি কাগজকে বলা হল – ‘zhi of Cai Lun’। কাগজকে চীনে সেই সময়ে বলা হত zhi। সাই লুনের সমসাময়িক একটি অভিধান থেকে জানা যায়, zhi এর অর্থ হল – xu yi zhan ye (mat of refuse fibers) অর্থাৎ পরিত্যক্ত তন্তুনির্মিত মাদুর বা পর্দা। এর অস্তিত্ব সাই লুনের আগে থেকেই ছিল, যাতে লেখার প্রমাণও মিলেছে।[24] পরে সাই লুনকে কাগজের আবিষ্কর্তা রূপে পরিচয় দিয়ে আসলে কাগজ তৈরির দীর্ঘ প্রাচীন একটি শিল্পের ইতিহাসকে বর্ণময় করে তোলা হয়েছে মাত্র (মুদ্রণযন্ত্রের আবিষ্কর্তা হিসেবে যেমন গুটেনবার্গের কথা বলা হয়ে থাকে)। সাই লুনের কাগজ আবিষ্কারকে ইতিহাস অর্থে না ধরে কাহিনিরূপে ধরা উচিত বলেই গবেষকদের কেউ কেউ মনে করেন।

বর্তমানে কাগজশিল্পের অনেক আধুনিকীকরণ ঘটলেও সাই লুনের নামে প্রচলিত পদ্ধতিটিই এখনও পর্যন্ত মূলগতভাবে অনুসৃত হয়। এদিকে চৈনিক মুদ্রণের ধারাটির সূচনা তৈরি হয়েছে তারও অনেক আগে, খ্রিস্টপূর্ব সপ্তম শতকে। কাগজ আবিষ্কারের পর স্বাভাবিকভাবেই মুদ্রণশিল্প ও গ্রন্থনির্মাণে গুণগত ও পরিমাণগত উন্নতি হল, যার ফলশ্রুতিতে ১০৪১-১০৪৮ খ্রিস্টাব্দে পি শেং (Pi Sheng) যথাযথ চৈনিক মুদ্রণকৌশল (Typography) আবিষ্কার করেন। চৈনিক ব্লক নির্ভর মুদ্রণকৌশল তাঁর অবদানের কারণেই ক্রমে প্লাস্টার, কাঠ-এর মাধ্যম ছেড়ে বিভিন্ন ধাতব মাধ্যমকে (যেমন, তামা বা টিন) অবলম্বন করে। আধুনিক মুভেবল-টাইপ মুদ্রণের যে পর্যায়ক্রমিক বিভাগ, পি শেং তার প্রতিটি বিভাগই (হরফ তৈরি, সেগুলি সাজিয়ে ব্লক তৈরি, যা কি না আদতে টাইপসেটিং, দ্রুত বহু সংখ্যক মুদ্রণের কৌশল) যথাযথভাবে আবিষ্কার করেছিলেন।[25]

Wang Chen নামের আর এক চীনা ম্যাজিস্ট্রেট ১২৯৭ সালে উডব্লক মুদ্রণের জন্য রিভলভিং টাইপ-সেটিং টেবল পর্যন্ত বানিয়েছিলেন। সেই প্রযুক্তিতে চীনা কৃষিবিদ্যার বই Nung Shu মুদ্রিত হয়ে বহু প্রচলিত হয়, Nung Shu-কে পৃথিবীর ইতিহাসে প্রথম বিপুল হারে ছাপা বই ধরা হয়। বইটি প্রাচ্যে তো বটেই, ইওরোপেও ছড়িয়ে

গিয়েছিল।[26] সুতরাং দেখা যাচ্ছে, প্রতিটি অক্ষরের আলাদা ব্লক, সেগুলিকে ফর্মার মধ্যে সজ্জিত করা, ব্যবহৃত না হলে বর্ণগুলিকে বর্গে ভাগ করে রাখা, মুদ্রণের সুবিধার্থে টাইপ সেটিং প্রযুক্তি – এই প্রতিটি স্তরই গুটেনবার্গের আধুনিক মুদ্রণযন্ত্র আবিষ্কারের ২০০ - ৪০০ বছর আগে প্রাচ্যে আবিষ্কৃত ও প্রচলিত হয়ে গিয়েছিল।

যদিও চীনদেশে ধাতব মাধ্যম ব্যবহার করে মুভেবল-টাইপ মুদ্রণ সেভাবে প্রসার লাভ করেনি। তার একটা প্রধান কারণ অবশ্যই চীনা বর্ণমালা। চীনা প্রচলিত বর্ণমালা সংখ্যায় তিন হাজার থেকে ছয় হাজার হলেও বর্ণমালায় মোট বর্ণের সংখ্যা ৫০ হাজারের কাছাকাছি। লিখিত চীনা-লিপি শব্দ বা বর্ণকে প্রকাশ না করে এক-একটি অক্ষরে এক-একটি বাক্যাংশ, ক্ষেত্রবিশেষে বাক্যকে প্রকাশ করে। ফলে অল্প কয়েকটি অক্ষর তৈরি করে তা বারংবার ব্যবহার করে মুদ্রণ চালিয়ে যাওয়া চীনা ভাষার ক্ষেত্রে সমস্যাজনক। এদিকে মুদ্রা তৈরির শিল্পকে অবলম্বন করে ধাতব-মুদ্রণের প্রসার ঘটে গেল চীনেরই পড়শি দেশ কোরিয়ায়। চীনে যে পদ্ধতিতে কাঠখোদাইয়ের মুদ্রণ প্রচলিত ছিল, সেই শক্ত কাঠ (Pear wood ও jujube) কোরিয়ায় দুর্লভ ছিল বলেই সেখানে বিকল্প পদ্ধতির প্রয়োজন হয়ে পড়ে। মূলত কোরিয়াতেই আমরা মুদ্রণশিল্পে ব্রোঞ্জ-ধাতুর ব্যবহার পেলাম। Song Hyon (1909)-এর লেখা Yongjae ch'onghwa - থেকে জানা যায় (Pow-key Sohn-এর লেখা Early Korean Printing, 1959, pp. 99-100 থেকে উদ্ধৃত) –

> At first, one cuts letters in beech wood. One fills a trough level with fine sandy [clay] of the reed-growing seashore. Wood-cut letters are pressed into the sand, then the impressions become negative and form letters [molds]. At this step, placing one trough together with another, one pours the molten bronze down into an opening. The fluid flows in, filling these negative molds, one by one becoming type. Lastly, one scrapes and files off the irregularities, and piles them up to be arranged.

উপরিউক্ত পদ্ধতি ব্যবহার করে ১২৩৪ খ্রিস্টাব্দে Choe Yun-ui, একজন কোরিয় মন্ত্রী ১৬ জন বিশেষজ্ঞের সহায়তায় ধাতব মুভেবল-টাইপ পদ্ধতিতে ৫০টি Sangjeong Yemun (প্রাচীন ও নবীন উপাসনা পদ্ধতির সংগ্রহ) মুদ্রিত করেন। উল্লেখ পাওয়া গেলেও Sangjeong Yemun-এর কোনও প্রতিলিপি পাওয়া যায়নি। মুভেবল-টাইপ দ্বারা নির্মিত নমুনা হিসেবে যেটি ইউনেস্কো দ্বারা স্বীকৃত, সেটি হল ১৩৭৭ খ্রিস্টাব্দে Heungdeok Monastery-তে মুদ্রিত গ্রন্থ Jikji (Chikji/Chikchi)। 'Jikji'-র সম্পূর্ণ নামটি হল 'Baegun Hwasang Chorok Buljo Jikji Simche Yojeol' (Master Baegun's Excerpts from the Buddhas' and Patriarchs' Direct Pointing to the Essence of Mind)। বেয়গুন নামের এক সন্ন্যাসী বৌদ্ধ, জেন সহ বিভিন্ন ধর্মের শিক্ষা সম্বলিত একটি গ্রন্থ সম্পাদনা করেন, মূলত সন্ন্যাসীদের জন্যই গ্রন্থটি রচিত হয়। মুভেবল-টাইপ নির্মিত Jikji গ্রন্থের দুই খণ্ডের মধ্যে শেষ খণ্ডটি রক্ষা পেয়েছে (মুভেবল টাইপ ছাড়াও খোদাই-মুদ্রণ বা xylography দ্বারা নির্মিত Jikji-র দুটি খণ্ডই এখনও আছে, যা থেকে মূল গ্রন্থের সম্পূর্ণ পাঠ পাওয়া যায়), কিন্তু গুটেনবার্গের বাইবেল মুদ্রিত হওয়ার ৭৮ বছর পূর্বে মুদ্রিত হওয়া এই বইটির দ্বিতীয় খণ্ডের অস্তিত্ব প্রমাণ করে, ধাতব মুভেবল-টাইপ

নির্ভর মুদ্রণ প্রকৌশল গুটেনবার্গের আগে আবিষ্কৃত হয়েছিল। সাধারণের মধ্যে প্রচলিত গুটেনবার্গের মুভেবল-টাইপ আবিষ্কারের ধারণাটি ঠিক নয়।[27]

প্রাচ্যের মুদ্রণ-প্রকৌশল এভাবে ক্রমাগত বিভিন্ন পরীক্ষা-নিরীক্ষার মাধ্যমে বদলেছে শতকের পর শতক ধরে। বিভিন্ন প্রশাসনিক বা ধর্মীয় অনুষঙ্গেই তার ব্যবহার আটকে ছিল। জ্ঞানচর্চা বা প্রশাসনিক কাজকর্মের সঙ্গে প্রাচ্যের সাধারণ জনমানসের জীবনযাত্রার সে রকম অঙ্গাঙ্গী যোগ স্থাপিত হয়নি বলে প্রাচ্যে মুদ্রণ প্রযুক্তির অগ্রসরতা সামাজিকভাবে গুরুত্বপূর্ণ হয়ে ওঠেনি।

গুটেনবার্গের আবিষ্কার মানবসভ্যতার ইতিহাসে আগুন কিংবা চাকা আবিষ্কারের মতই গুরুত্বপূর্ণ বলে ধরা হয়ে থাকে, কিন্তু গুটেনবার্গ মুদ্রণ প্রক্রিয়ায় কোনও মৌলিক আবিষ্কার করেননি। কাগজ, মুদ্রণ, মুভেবল-টাইপ নির্ভর মুদ্রণ-কৌশল সবই আবিষ্কৃত হয়েছে প্রাচ্যের বিভিন্ন দেশে। প্রাচ্য থেকে আরব ব্যবসায়ী মারফত বাণিজ্যিক যোগাযোগের কারণে পাশ্চাত্যেও এসে পৌঁছেছে সে সব। মধ্যপ্রাচ্যে কাগজ এলেও কাগজ নির্মাণের কৌশলটি চীনাদেরই কুক্ষিগত ছিল। সেই প্রযুক্তি ছড়িয়ে পড়ার ইতিহাসটি বিতর্কিত। বলা হয়ে থাকে, অটোমান তুর্কীদের সঙ্গে চীনের তাং সাম্রাজ্যের ৭৫১ খ্রিস্টাব্দে যে তালাস নদীর যুদ্ধ হয়েছিল, সেখানেই চীনা যুদ্ধবন্দীদের থেকে কাগজ বানানোর প্রযুক্তিটি মধ্যপ্রাচ্যের করায়ত্ত হয়। এখানেও সংশয় থেকেই যায়। কাগজ তৈরির ঘটনাটির সঙ্গে তালাস নদীর যুদ্ধকে যোগের উল্লেখ পাওয়া যায় মূল যুদ্ধ ঘটে যাওয়ার তিন শতাব্দী পরে, আরবি ঐতিহাসিক Thaalibi-র লেখা 'Book of Curious and Entertaining Information'-এ। তিনি এই তথ্যের উল্লেখ করেছেন, ট্রান্সঅক্সিয়ানার (আরবি Mā Warā' al-Nahr) সামানিড সাম্রাজ্যের এক রাজপুরুষের লেখা 'Book of Roads and Provinces' (বর্তমানে লুপ্ত) বইটি থেকে। থালিবির লেখার সঙ্গে মধ্যপ্রাচ্যের সাহিত্যের কিস্‌সার মিলই বেশী, ইতিহাসের নয়। ১৯৩০ সালে এক পশুপালকের আবিষ্কৃত Mount Mugh-এর গুহা থেকে প্রাপ্ত কিছু প্রত্নসামগ্রীর মধ্যে কাগজ পাওয়া যায়, যা স্থানীয় ভাবেই তৈরি ও যা তালাস নদীর যুদ্ধের কয়েক দশক আগেকার। থালিবির পূর্বের লেখক দশম শতকের আল নাদিম তাঁর লেখা 'ফিরিস্ত' (Firhist)-এ এই মত ব্যক্ত করেছেন যে, ট্রান্সঅক্সিয়ানা সংলগ্ন ইরান ও খোরাসানে উম্মাহ ও আব্বাসিদ সাম্রাজ্যের সময়ে, বা তারও আগে চীনা কারিগর দিয়েই খোরাসানী কাগজ প্রস্তুত হয়েছিল। আসলে মধ্যপ্রাচ্যে কাগজের প্রযুক্তি বিস্তারের একটা সম্ভাব্য মীমাংসা এখান থেকেই টানা যায়, চীনের কাগজের মূল উপাদান ছিল অব্যবহৃত তন্তু (raw fibre), তার সঙ্গে কখনও মেশানো হত পুরনো ছেঁড়া কাপড়ের তন্তু। আর মধ্যপ্রাচ্যের কাগজের প্রধান উপাদানই ছিল flax, যা আসলে পুরনো ছেঁড়া কাপড়ের তন্তু (rag fibre)। মধ্যপ্রাচ্যে কাগজ তৈরির কৌশল যদি চীনা বন্দীদের থেকেই মিলত, তাহলে নতুন উপাদান নির্ভর কাগজ বানানোর পদ্ধতিটি এত দ্রুত সহজে রপ্ত হত না।[28] তাই, মধ্যপ্রাচ্যে কাগজের উৎপত্তিও তালাসের যুদ্ধের অনেক আগেই।

মধ্যপ্রাচ্যের বিভিন্ন অংশে অষ্টম থেকে একাদশ শতক জুড়ে কাগজ তৈরির কৌশল ছড়িয়ে পড়তে থাকে। বিভিন্ন রাজত্বে চামড়ার পার্চমেন্টের বদলে কাগজের ব্যবহারের সূচনা ঘটে। ক্রমে এভাবে, মধ্যপ্রাচ্য থেকে পাঁচ শতাব্দীর মধ্যে ইসলামি সাম্রাজ্যগুলির সঙ্গে ইওরোপের বিভিন্ন সাম্রাজ্যের যুদ্ধ-বাণিজ্য প্রভৃতি ঘটনার মাধ্যমে কাগজ তৈরির কৌশল পৌঁছোয় ইওরোপে। সেখানে প্রথম কাগজের মিলের ঐতিহাসিক উল্লেখ পাওয়া যায় স্পেনের জাতিভা

শহরে, ১১৫১ খ্রিস্টাব্দে।[29] এক শতাব্দীর মধ্যেই ইতালি, স্পেন সহ সারা পশ্চিম ইওরোপ জুড়ে কাগজের বহুল প্রচলন শুরু হয়ে যায়। বিগত সহস্রাব্দে কাগজ ইওরোপে এসে পৌঁছলেও তার প্রচলন ঘটেনি (ইহুদি ও মুসলিমদের সম্পর্কে জাতিবিদ্বেষ তার একটা কারণ) সেভাবে, কিন্তু এই সহস্রাব্দে দ্বাদশ-ত্রয়োদশ শতকে কাগজই হয়ে উঠল তথ্য সংরক্ষণের প্রধান মাধ্যম। আমাদের মনে রাখতে হবে, তখনও মুদ্রণযন্ত্র আবিষ্কার হয়নি, হাতের লেখা ও আঁকাই ছিল কাগজে তথ্য সংরক্ষণের উপায়। এইভাবে জার্মানির মাইন্‌জ শহরে ১৩২০ অব্দে কাগজের মিল স্থাপিত হয়।[30] পৃথিবীর ইতিহাসে এই শহরটি ক্রমে আরও গুরুত্বপূর্ণ হয়ে উঠবে।

Joseph Needham তাঁর Science and Civilisation in China গ্রন্থের পঞ্চম খণ্ডের শুরুতে বলেছেন –

> It has always been extremely hard to believe that Johann Gutenberg about 1454 knew nothmg (even by hearsay) of the Chinese printed books which had been circulating in large numbers in China for five previous centuries – and there are some sources fairly contemporary which aver that he did. It seems perhaps less likely that he ever knew of his predecessor Pi Sheng, the artisan who had anticipated him as the inventor of movable type by some four centuries. We have already alluded to the celebrated passage about Pi Sheng in the Meng Chhi Pi Than, and we have illustrated a rotating 'case' for the type sorts depicted by Wang Chen later. Many printers in Korea as well as China, subsequently made use of this invention but of course it was much more inviting to use movable type for the alphabetic languages needing only twenty-six letters, than for the ideographic ones where as many as 53,500 characters, with some 400 radicals, would be involved.[31]

সমস্ত ঐতিহাসিক প্রমাণ – অনুমান মিলিয়ে এ কথা নিঃসংশয়ে বলা যায় না যে গুটেনবার্গ মুদ্রণযন্ত্র আবিষ্কার করেছেন। কিন্তু গুটেনবার্গের অনন্যতা সম্পর্কে সন্দেহ থাকে না। রাজনৈতিক কারণে শৈশবে মাইন্‌জ শহর থেকে নির্বাসিত গুটেনবার্গ জীবনের অনেকখানি সময় কাটিয়েছিলেন ফ্রান্সের স্ট্রাসবার্গে। তাঁর পারিবারিক পেশা ছিল স্বর্ণকার। সেই কারণে ধাতব শিল্পের সঙ্গে তাঁর পরিচয় ছিল। মুদ্রণশিল্প নিয়ে তাঁর গবেষণা স্ট্রাসবার্গেই সম্পন্ন হয়েছিল, কিন্তু মুদ্রণ শুরু করেছিলেন কি না জানা যায় না। ১৪৪৮ সালে মাইন্‌জ শহরে ফিরে এসে তিনি মুদ্রণযন্ত্র নিয়ে কাজ শুরু করেন। নথি থেকে জানা যায় ১৪৫০ খ্রিস্টাব্দে তাঁর মুদ্রণযন্ত্র চালু হয়ে গিয়েছিল। নিজের ব্যবসার সুবিধার জন্য বিখ্যাত (কুখ্যাত?) সুদব্যবসায়ী Johann Fust-এর থেকে তিনি ৮০০ স্বর্ণমুদ্রা ধার নেন ও বাইবেল ছাপার কাজ শুরু করেন ১৪৫২ সালে। Johann Fust-এর জামাই Peter Schoffer-ও গুটেনবার্গের কাজে যোগ দেন। তাঁর যন্ত্রের অভিনবত্ব ছিল এই – তিনি কাঠের বদলে প্রতিটি অক্ষরের জন্য সীসানির্মিত ক্ষুদ্র ধাতব ব্লক ব্যবহার করেন ও তার জন্য বিশেষ ধরনের কালি প্রস্তুত করেন। ছাপার জন্য তিনি ব্যবহার করেন ওয়াইন তৈরির জন্য আঙুর পেষার বিশেষ ঘানির মডেল। সেই ইওরোপীয় ঘানিকে বলা হত Press – এখান থেকেই Printing

Press কথাটির উদ্ভব। গুটেনবার্গ সম্পূর্ণ মুদ্রণপ্রক্রিয়াটিকে খুব নির্দিষ্ট কয়েকটি ধাপে ও মুদ্রণযন্ত্রটিকে সরল অথচ অভিনব করতে সফল হয়েছিলেন। প্রাচ্যের মুদ্রণ কৌশলের তুলনায় এখানেই তাঁর কারিগরি দক্ষতা এগিয়ে।

১৪৫৫ খ্রিস্টাব্দে গুটেনবার্গের ১৮০ কপি বাইবেল ছাপা হয়, যার ১২০টি কাগজে ও ৬০টি ভেলাম-এ (বাছুরের চামড়া নির্মিত বিশেষ পার্চমেন্ট)। এই সাফল্যের অব্যবহিত পরেই Johann Fust গুটেনবার্গের বিরুদ্ধে তহবিল তছরুপের অভিযোগে মামলা দায়ের করেন, মামলায় জিতে সমস্ত যন্ত্রপাতি ও মুদ্রিত জিনিসপত্র দখল করেন। সর্বস্বান্ত গুটেনবার্গ অন্যত্র মুদ্রণব্যবসা চালানোর চেষ্টা করেন, কিন্তু মামলায় হেরে ব্যবসায় নিজের নাম ব্যবহারের অধিকার পর্যন্ত হারিয়ে যাওয়ায় তাঁর আর্থিক দুর্দশা আর ঘোচেনি। কিছুদিন সামান্য কিছু মুদ্রণের কাজ করলেও অন্ধ হয়ে ১৪৬০ খ্রিস্টাব্দ থেকে তাঁর কাজ বন্ধ হয়ে যায়। অপরিসীম দারিদ্র্যে ও কার্যত বিনা চিকিৎসায় ১৪৬৮ খ্রিস্টাব্দে তাঁর মৃত্যু হয়।

এদিকে Johann Fust এর জামাই Peter Schoffer গুটেনবার্গের মুদ্রণযন্ত্র ব্যবহার করে মুদ্রণ চালিয়ে যেতে থাকেন। ক্রমে জার্মান মুদ্রণশিল্পীদের খ্যাতি ইওরোপে ছড়িয়ে পড়ে। বিভিন্ন দেশ থেকে জার্মান মুদ্রকদের আমন্ত্রণ জানিয়ে মুদ্রণযন্ত্র স্থাপন করা হতে থাকে। ইতালি ফ্রান্স সহ বিভিন্ন দেশে মুদ্রণযন্ত্র ছড়িয়ে পড়ে কয়েক বছরের মধ্যেই। এরকম ভাবেই, ১৪৭৬ সালে ইংরেজ ব্যবসায়ী-লেখক-অনুবাদক উইলিয়াম ক্যাক্সটন লন্ডনের ওয়েস্টমিনস্টার অ্যাবিতে একটি গুটেনবার্গের মুদ্রণযন্ত্র স্থাপন করে মুদ্রণব্যবসা শুরু করেন।

মুদ্রণযন্ত্রের বহুল প্রসারের ফলে ইওরোপ জুড়ে গণসংযোগের আমূল পরিবর্তন ঘটে গেল। পাঠক শ্রেণিটির উত্থান ঘটল। শিক্ষার হার বাড়ার সঙ্গে সঙ্গে সামাজিক তর্কে বহু সাধারণ মানুষের যোগদান শুরু হল, এতদিন পর্যন্ত শ্রেণি-বিত্ত দিয়ে যা আটকে রাখা গিয়েছিল মুষ্টিমেয় ক্ষমতাবান মানুষের মধ্যে। এই প্রসঙ্গে Asa Briggs ও Peter Bruke তাঁদের ‘A Social History of the Media: From Gutenberg to the Internet’ গ্রন্থে মুদ্রণযন্ত্রের প্রভাবে পাঁচ রকমের পড়া বা পাঠের উদ্ভবের প্রবণতা চিহ্নিত করেছেন –

1. বিশ্লেষণমূলক পাঠ – সাধারণের কাছে গ্রন্থগুলি মুদ্রিতাবস্থায় সুলভ হল, ফলে সাক্ষর পাঠকের নিজস্ব মতামত তৈরি হল।
2. বিপজ্জনক পাঠ – পড়া-ক্রিয়াটিকে অধিকাংশ সমাজের স্থিতাবস্থার পক্ষে বিপজ্জনক, সমস্যাজনক, বিদ্রোহী, সমাজবিরোধী বলে চিহ্নিত করা শুরু হল, বিশেষত মেয়েদের ক্ষেত্রে। কারণ, পড়তে শিখে তাদের মধ্যে ভালোবাসার মত ‘বিপজ্জনক’ অনুভূতি সব জেগে উঠতে পারে। স্বাধীনতার আকাঙ্ক্ষা জাগতে পারে।
3. সৃজনমূলক পাঠ – পড়া মানুষের মধ্যে সৃষ্টিশীলতা জাগিয়ে তুলতে পারে, অনেকক্ষেত্রেই লেখক যা বোঝাতে চেয়েছে, তার বিপরীতমুখী চিন্তাও জেগে উঠতে পারে।
4. নির্বাচিত পাঠ – কোনও একটি টেক্সট শুরু থেকে শেষ পর্যন্ত না পড়ে অংশবিশেষ বেছে বেছে পড়া শুরু হল। ফলে পল্লবগ্রাহিতা বাড়ল।

5. ব্যক্তিগত পাঠ – আগে পাঠ ছিল একটি দলগত ক্রিয়া। একজন পড়ত, একদল শ্রোতা তা শুনত। এখন একক পাঠ মানুষের কাছে সহজলভ্য হওয়ার সঙ্গে সঙ্গে ব্যক্তিস্বাতন্ত্র্যের উত্থান হতে শুরু করল। সাক্ষরতার হার বাড়ার সঙ্গে সঙ্গে লেখকের সঙ্গে পাঠকের সরাসরি যোগাযোগ আরও ঘনিষ্ঠ হল, পাঠকের আত্মমগ্নতা বাড়ল।[32]

গুটেনবার্গের মুদ্রণপ্রযুক্তির মাধ্যমে পাঠের বিপুল প্রসার ও তার মাধ্যমে জন-সংযোগের বিভিন্ন দিগন্ত উন্মোচিত হওয়ায় রেনেসাঁস সম্ভব হয়েছিল, সামাজিক তর্কে মানুষের যোগদান ও ব্যক্তিস্বাতন্ত্র্যের ফলে ব্যক্তিসত্তার বিকাশ ঘটেছিল। তা না ঘটলে সাহিত্যে, বিশেষ করে কাব্যসাহিত্যে মানুষের মুখের কথার কাছাকাছি আঙ্গিকের সন্ধান করতেন না রেনেসাঁসের সময়ের সাহিত্যিকেরা। প্রযুক্তিগত আনুকূল্য না থাকলে ব্ল্যাংক ভার্সকেও আমরা পেতাম না।

## ৫
## (পরিশিষ্ট)

প্লাতোর লেখা Phaedrus গ্রন্থে সোক্রাতেস ও ফায়েদ্রস কথা বলছেন লেখা-র কার্যকারিতা নিয়ে। এখানে সোক্রাতেস প্লাতোর গুরু নন। প্লাতো এখানে সোক্রাতেস চরিত্রের আড়াল নিয়ে তাঁর মত প্রকাশ করছেন কেবল। ফায়েদ্রসকে বিভিন্ন গল্পের প্রসঙ্গ শুনিয়ে নিজের মত ব্যক্ত করছেন সোক্রাতেস। এমনই এক গল্পে, মিশরের থিবসের রাজা থামুসের কাছে এসেছেন সংখ্যা, লিখনবিদ্যা, অঙ্ক ও জ্যোতির্বিদ্যার দেবতা থেউথ। বলছেন, মহারাজ, আমি ‘লেখা-বিজ্ঞান’-এর উদ্ভাবন করেছি। এই বিজ্ঞান মিশরের মানুষের স্মৃতি ও বুদ্ধিমত্তা বাড়াতে সাহায্য করবে। থামুস বললেন, তুমি আবিষ্কর্তা বলে একেবারে উলটো কথা বলবে? এ তো স্মৃতি বাড়াবে না, বরং কমাবে! লেখার উপর আস্থা রাখা মানে তো অন্যের কাটা আঁকিবুকির ওপর, বাইরের লিখিত চিহ্নকে বিশ্বাস করে মানুষকে চলতে হবে, তারা নিজেদের অন্তরের উপর বিশ্বাস রাখবে কী করে? - এইভাবে আরও অনেক জটিল প্রসঙ্গে কথোপকথন চলতে থাকে, কিন্তু গল্পটির সারবত্তা ফায়েদ্রসের মত আমাদের কাছেও ধরা পড়ে। বাক বা অনুভবের পঞ্জীকরণের (documentation) প্রাথমিক স্তর হল লেখা। সেই লেখা-কে প্লাতো বলছেন, স্মৃতির জন্য ক্ষতিকারক। বলতে চাইছেন, লেখা (অর্থাৎ documentation) হল স্মৃতির মৃত্যু।

মৌখিক সাহিত্যে আমরা তথ্য সংরক্ষণে স্মৃতির গুরুত্ব দেখেছি। সেই স্মৃতির স্বার্থে মৌখিক সাহিত্যে ছন্দের নিগড় পড়েছে। মানুষের চেতনা যত অগ্রসর হয়েছে, একের পর এক নিগড় ভাঙতে ভাঙতে প্রকাশের রূপ বদলাতে বদলাতে চলেছে। সেই বদলের ধারাতে আমরা পেয়েছি লিখিত সাহিত্য, মুদ্রিত সাহিত্য। মুদ্রণযন্ত্র-পরবর্তী বিশ্বে স্মৃতির নির্ভরতা কমেছে, বেড়েছে documentation নির্ভরতা। আমরা আর জৈবিক ক্রিয়া-চালিত প্রাণি নই। আমাদের নিগড় এখন আমাদের চেতনা ও সংরক্ষিত তথ্য দ্বারা নির্মিত। সাহিত্যের ধারায় ব্ল্যাংক ভার্স আমাদের সেই নিগড়-বদলের মিসিং লিংক।

**তথ্যসূত্র**

1. Hunt, Leigh. Imagination and Fancy. New York: George P. Putnam. 1848. Pp – 2
2. Hunt, Leigh. Imagination and Fancy. New York: George P. Putnam. 1848. Pp – 24-25
3. Hudson, W.H. An Introduction to the Study of English Literature. Noida, India: Maple Press Private Limited. 2012. Pp – 65
4. Rubin, D. C. Memory in oral traditions: The cognitive psychology of epic, ballad, and counting-out rhymes. New York: Oxford University Press. 1995. pp – 8
5. Rubin, D. C. Memory in oral traditions: The cognitive psychology of epic, ballad, and counting-out rhymes. New York: Oxford University Press. 1995. pp – 177
6. https://www.simplypsychology.org/short-term-memory.html. Accessed on: 21st December, 2020
7. Darwin, Charles Robert. The descent of man, and selection in relation to sex. Princeton, New Jersey: Princeton University Press. 1981. pp – 56-57
8. https://thermaltoy.wordpress.com/2016/06/02/rhythm-and-memory-for-speech. Accessed on: 22nd December, 2020
9. Tom Hartley, Mark J. Hurlstone ও Graham J. Hitch, "Effects of rhythm on memory for spoken sequences: A model and tests of its stimulus-driven mechanism". Cognitive Psychology 87 (2016): 135–178. www.sciencedirect.com/science/article/abs/pii/S0010028516300974. Accessed on: 14th December 2020
10. Barbara Tillmann & W. Jay Dowling, "Memory decreases for prose, but not for poetry". Memory & Cognition 2007, 35 (4): 628-639. link.springer.com/article/10.3758%2FBF03193301 Accessed on: 14th December 2020
11. Sarkar, Pabitra. Chhandatattwa Chhandarup. Kolkata: Chirayata Prakashan. 1999. pp – 19-23.
12. Morris, Desmond. Intimate Behaviour: A Zoologist's Classic Study of Human Intimacy. New York: Kodansha International. 1997. pp – 13-18
13. Abercrombie, David. Studies in Phonetics and Linguistics. London: Oxford University Press. 1965. pp – 19
14. Abrams, M. H. A Glossary of Literary Terms. Seventh Edition. Boston: Heinle & Heinle. 1999. Page – 24
15. Tagore, Rabindranath. Sahitya. Kolkata: Visva-Bharati Granthan Bibhaga: 2011. pp – 25.
16. Gosse, Edmund W. ed. English Odes. New York: D. Appleton & Company. 1881. pp – xiii

17. Hudson, W.H. An Introduction to the Study of English Literature. Noida, India: Maple Press Private Limited. 2012. pp – 100
18. Hudson, W.H. An Introduction to the Study of English Literature. Noida, India: Maple Press Private Limited. 2012. pp – 103
19. Bowra, C. M. From Virgil to Milton. Kolkata, India: Books Way. 2017. pp – 4
20. www.encyclopedia.com/arts/culture-magazines/aeneid Accessed on: 4th April 2021
21. Simpson, J. “The Aeneid Translations of Henry Howard, Earl of Surrey: The Exiled Reader’s Presence”. The Oxford History of Classical Reception in English Literature Vol I (800-1558), Ed by Rita Copeland, Oxford University Press, 2016, pp – 610-611.
22. In Defence of Kyd: Evaluating the Claim for Shakespeare’s Part Authorship of Arden of Faversham by Darren Freebury-Jones.
    https://doi.org/10.21825/aj.v7i2.9736 Accessed on: 5th January 2021
23. Dard Hunter. Papermaking. New York: Dover Publications,1978. pp 50-52
24. Bloom, Jonathan M. Paper before print: the history and impact of paper in the Islamic world. New Haven and London: Yale University Press. 2001. pp 32-33
25. Tsien Tsuen-Hsuin. Science and Civilisation in China Volume 5 Part I. ed. Joseph Needham. Cambridge: Cambridge University Press, 1985. pp 201-202
26. https://www.history.com/topics/inventions/printing-press Accessed on: 2nd February 2021
27. www.koreatimes.co.kr/www/news/culture/2015/10/293_63447.html Accessed on: 2nd August 2020
28. Bloom, Jonathan M. Paper before print: the history and impact of paper in the Islamic world. New Haven and London: Yale University Press. 2001. pp 42-45
29. Dard Hunter. Papermaking. New York: Dover Publications,1978. pp 153
30. A Brief History of Paper by Neathery de Safita.
    http://users.stlcc.edu/nfuller/paper Accessed on: 25th January 2021
31. Tsien Tsuen-Hsuin. Science and Civilisation in China Volume 5 Part I. ed. Joseph Needham. Cambridge: Cambridge University Press, 1985. pp – xxii
32. Briggs, A. Peter Burke and Espen Ytreberg. A Social History of the Media. Cambridge: Polity Press. 2020. pp – 80-85

Jadavpur Journal of Languages and Linguistics

ISSN: 2581-494X

# লিয়েবেদেফ ও তাঁর ব্যাকরণ- একটি ভাষাতাত্ত্বিক সমীক্ষা

অনীতা বন্দ্যোপাধ্যায়

সংস্কৃত কলেজ ও বিশ্ববিদ্যালয়

ARTICLE INFO

*Article history:*
Received 18/01/2022
Accepted 12/10/2022

ABSTRACT

বিদেশী বৈয়াকরণের হাত ধরে বাংলা ব্যাকরণের যাত্রা শুরু সেটা আমরা সবাই জানি। বাংলা ব্যাকরণের ইতিহাসে ১৮০১ সময়কালটা দুদিক থেকে তাৎপর্যপূর্ণ। প্রথমত উইলিয়াম কেরীর বাংলা ব্যাকরণের প্রকাশ এবং দ্বিতীয়ত রুশী পন্ডিত গেরাসিম/হেরাসিম লিয়েবেদেফের আবির্ভাব। লিয়েবেদেফ একদিকে যেমন একজন সঙ্গীতকার, নাট্যকার, চিত্রকার, বৈজ্ঞানিক ও অনুবাদক ছিলেন অন্যদিকে তেমনি প্রাচ্য-বিদ্যা গবেষকও ছিলেন। বাংলাদেশে নাটক, যাত্রা মঞ্চস্থ করা বা পরিচালনা করা—এই জাতীয় কাজের সঙ্গেই সাধারণভাবে লিয়েবেদেফের নাম জড়িত ছিল। ১৮০১ সালে লন্ডন থেকে লিয়েবেদেফের 'Grammar of the Pure and Mixed East Indian Dialects' নামক ব্যাকরণ গ্রন্থটি প্রকাশিত হয়। আলোচ্য গ্রন্থের অত্যন্ত গুরুত্বপূর্ণ অংশ হচ্ছে 'ভূমিকা'। ব্যাকরণ রচনার দৃষ্টিকোণ ও যুক্তি সেখানে প্রতিফলিত। তাঁর পূর্বগামী বৈয়াকরণ জর্জ হ্যাডলি (১৭৭২) ও জন ফার্গুসন (১৭৭৮) রচিত ব্যাকরণের ত্রুটি সম্বন্ধে সচেতন হওয়ার ফলে নতুনভাবে ব্যাকরণ রচনার প্রয়োজনীয়তা তিনি অনুভব করেছেন, তা তিনি স্পষ্ট বুঝিয়েও দিয়েছেন। এঁদের কেউই এমনকি স্যর উইলিয়াম জোন্সও তাকে তৃপ্তি দিতে পারেননি। তাঁর আপত্তি প্রধানত ইংরেজ পণ্ডিতদের ত্রুটিপূর্ণ পর্যবেক্ষণ সম্বন্ধে এবং সংস্কৃত ও বাংলা ভাষার বর্ণমালার রোমক অক্ষরে বর্ণলিপ্যন্তরের ক্ষেত্রেও। বর্তমান প্রবন্ধে আমি লিয়েবেদেফের ব্যাকরণের বিষয়বস্তু সম্পর্কে দু-চার কথা বলার চেষ্টা করব। একটি হিন্দোস্তানী তথা 'মুরিশ' উপভাষার ব্যাকরণের মধ্যে মধ্যে বাংলা উপকরণগুলির বিশ্লেষণের মাধ্যমে বাংলা ভাষা সম্পর্কে লিয়েবেদেফের ধারণা ঠিক কিরকম ছিল সেটা আপনাদের কাছে তুলে ধরার চেষ্টা করব। শুধু তাই নয়, লিয়েবেদেফের সমসাময়িক বৈয়াকরণদের রচনার সঙ্গে তাঁর ব্যাকরণের একটা তুলনামূলক আলোচনাও দেবার চেষ্টা করা হবে।

বিদেশী বৈয়াকরণের হাত ধরে বাংলা ব্যাকরণের যাত্রা শুরু। আমাদের জানা প্রথম যে বাংলা ব্যাকরণগ্রন্থটি আমরা পাই সেটি পোর্তুগীজ পাদ্রী মানোএল-দা-আসসুম্পসাঁউ কর্তৃক ১৭৩৪ সালে রচিত হয়েছিল। মানোএলের ভারতবর্ষে আগমন ঘটে অষ্টাদশ শতকের প্রথম ভাগে। ভারতীয়দের মধ্যে খৃষ্ট ধর্ম বা রোমান ক্যাথলিক ধর্ম প্রচারই ছিল তাঁর প্রধান উদ্দেশ্য। বাংলাদেশের হুগলী জেলার ব্যাণ্ডেল শহরে অগস্তীয় মিশনের অধ্যক্ষ হিসেবেও আমরা মানোএলের

নাম পাই। পূর্ববঙ্গের (বর্তমান বাংলাদেশ) ভাওয়াল শহর থেকে মানোএল তাঁর বাংলা ব্যাকরণ গ্রন্থখানি রচনা করেছিলেন। গ্রন্থখানির প্রথম প্রকাশ হয়েছিল ১৭৪৩ সালে (যদিও লেখা হয়েছিল ১৭৩৪ এ)। বাংলা ভাষার গদ্য সাহিত্যের সূচনার মূলেও এই পোর্তুগীজ পাদ্রীর অবদান রয়েছে। মানোএল রচিত 'কৃপার শাস্ত্রের অর্থভেদ' অষ্টাদশ শতকের প্রথম গদ্য সাহিত্য। এই গ্রন্থখানি রোমান হরফে লেখা। মানোএল এর এই দুটি গ্রন্থই পোর্তুগীজ শহরের লিসবন থেকে প্রকাশিত হয়েছিল এবং এই দুটি গ্রন্থেই লাতিন ব্যাকরণের প্রভাব দেখা যায়। পোর্তুগীজ যেহেতু লাতিন গোষ্ঠীরই একটি ভাষা সেজন্য পোর্তুগীজ লেখকগণ তাঁদের রচনায় লাতিন ব্যাকরণের ধারাকেই অনুসরণ করতেন। মানোএলের ব্যাকরণটির প্রকৃত নাম ছিল 'Vocabulario emi idioma Bengalla e Portuguez dividido em duas partes'; প্রথম অংশখানিতে বাংলা ভাষার কিছু নিয়মাবলী রয়েছে, যে অংশটি অধ্যাপক সুনীতিকুমার চট্টোপাধ্যায় ও প্রিয়রঞ্জন সেন কর্তৃক সম্পাদিত হয়েছিল, ১৯৩১ সালে কলিকাতা বিশ্ববিদ্যালয় থেকে সেটি প্রকাশিতও হয়েছিল এবং দ্বিতীয় অংশটি বাংলা-পোর্তুগীজ ও পোর্তুগীজ-বাংলা অভিধান জাতীয়। যদিও মানোএল এর এই ব্যাকরণখানিকে কখনোই একটি পূর্ণাঙ্গ বাংলা ব্যাকরণ বলা যায় না, কিন্তু আজ থেকে ২৫০ বছর আগে মানোএল এর এই প্রয়াস সত্যিই প্রশংসনীয়। কোনো পূর্বসুরী না পেয়েও একক প্রচেষ্টায় তিনি যা করেছেন তা প্রশংসার দাবী রাখে।

মানোএলের ব্যাকরণের ৩৫ বছর পরে অপর এক ইউরোপীয় পণ্ডিত নাথানিয়েল ব্রাসি হালহেড ১৭৭৮ সালে হুগলী জেলা থেকে তাঁর 'A Grammar of the Bengal Language' প্রকাশ করেন। হালহেড অক্সফোর্ডের ক্রাইস্ট চার্চ কলেজ থেকে পড়াশোনা করেন এবং স্বাভাবিক ভাবেই গ্রীক ও লাতিন ভাষায় খুবই দক্ষ ছিলেন। ১৭৭২–১৭৭৮ সাল তিনি তৎকালীন বঙ্গদেশে অবস্থান করেছিলেন। হালহেড ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর একজন কর্মচারী ছিলেন। স্যর উইলিয়াম জোন্সের ফারসী ব্যাকরণের অনুকরণে হালহেড ইংরজি ভাষায় এই বাংলা ব্যাকরণ গ্রন্থখানি লেখেন। হালহেড যে সময়ে এই বাংলা ব্যাকরণখানি লেখেন সে সময়টা ছিল বাংলা ভাষার ক্রান্তিপর্ব (transitional period) অর্থাৎ মধ্যযুগের অবসান ও আধুনিক যুগের সূচনাপর্ব। মানোএলের ব্যাকরণের তুলনায় হালহেডের এই ব্যাকরণটি বিষয়ভারে বহুলাংশে সমৃদ্ধ, শুধু তাই নয়, হালহেডের এই ব্যাকরণটিকে একটি পূর্ণাঙ্গ বাংলা ব্যাকরণ বলা যায়। এই ব্যাকরণে হালহেড অনেক ক্ষেত্রে বাংলা ভাষার সঙ্গে সংস্কৃত ও ইংরেজি ভাষার তুলনা করেছেন। কখনো কখনো ফারসী ভাষার সঙ্গেও বাংলা ভাষার তুলনা করেছেন। আরবী হরফে ফারসী শব্দকে উদাহরণ হিসেবে দিয়েছেন। সংস্কৃত ভাষায় অভিজ্ঞ হয়েও তিনি বাংলা ভাষার স্বাতন্ত্রতাকে কখনোই ক্ষুণ্ণ করেন নি, এবং সংস্কৃত ভাষাকে বাংলার জননী হিসেবে স্বীকার করতেও কখনোই দ্বিধা বোধ করেন নি। হালহেডের এই ব্যাকরণেই সর্বপ্রথম বাংলা হরফের ব্যবহার দেখা যায়। মানোএল খুবই গোঁড়া (conservative) প্রকৃতির হওয়ায় তিনি বাঙালীর ভাষা, সাহিত্য, সমাজ, সংস্কৃতি বিষয়ে খুব বেশি আগ্রহী ছিলেন না, ফলতঃ মানোএল রচিত ব্যাকরণখানিও খুব একটা জনপ্রিয়তা লাভ করেনি, অন্যদিকে হালহেড ইউরোপীয় বিশ্ববিদ্যালয়ের ছাত্র;বাংলা, সংস্কৃত, ইংরেজি, আরবী, ফারসী, গ্রীক, লাতিন প্রভৃতি বিভিন্ন ভাষায় শিক্ষিত ছিলেন এবং তাঁর বাংলা ব্যাকরণ গ্রন্থটির প্রচারও অনেক বেশি হয়েছিল। তাই অনেকে হালহেডের এই ব্যাকরণকেই প্রথম বাংলা ব্যাকরণ হিসেবে চিহ্নিত করেন।

বাংলা ব্যাকরণের ইতিহাসে এর পর যাঁর নাম উঠে আসে তিনি হলেন উইলিয়াম কেরী। এডমণ্ড কেরীর জেষ্ঠ্য সন্তান উইলিয়াম কেরী এক অতি সাধারণ অবস্থা থেকে ১৭৯৩ সালে ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর অপর এক মিশনারী জন টমাসের সঙ্গে বাংলাদেশে আসেন। পিতা এডমণ্ড কেরী পেশায় প্রথমে তাঁত ব্যবসায়ী ছিলেন, পরে একজন কেরানী ও স্কুল শিক্ষক হিসেবে নিযুক্ত হন। ফলে উইলিয়াম কেরী ছোটবেলা থেকেই বিজ্ঞান, ইতিহাস, ভ্রমণ প্রভৃতি বিভিন্ন বিষয়ের গ্রন্থের সান্নিধ্যে আসেন এবং বিভিন্ন ধরণের বিষয়ের প্রতি আকৃষ্ট হন। কথিত আছে তিনি একটি লাতিন ভোকাবুলারি বা অভিধান সম্পূর্ণ কণ্ঠস্থ করেন ও সেখান থেকেই লাতিন ভাষার ব্যাকরণ আয়ত্ত্ব করেন। বাংলাদেশে এসে তিনি দেশীয় ভাষা যেমন বাংলা, হিন্দী প্রভৃতি আয়ত্ত্ব করেন এবং এই সমস্ত ভাষাতেই খৃষ্ট ধর্মের বাণী প্রচার করেন। শুধু তাই নয়, তিনি বাংলা ভাষায় বাইবেলের অনুবাদও করেন। পরবর্তী কালে কেরী ও তাঁর সহকর্মী ভারতীয় পণ্ডিতগণ অন্যান্য ভারতীয় ভাষা যেমন ওড়িয়া, সংস্কৃত, হিন্দী, মরাঠী, অসমীয়া প্রভৃতি বিভিন্ন ভাষায়ও বাইবেলের অনুবাদ করেন। মার্শম্যানের সহযোগিতায় কেরী হিন্দু মহাকাব্য রামায়ণের ইংরেজি অনুবাদ করেছিলেন, ১৮১০ সালে যেটির তিনটি খণ্ড প্রকাশিত হয়। ১৮০১ সালে কেরীর ইংরেজি ভাষায় বাংলা ব্যাকরণ ‘A Grammar of the Bengalee Language’ প্রকাশিত হয়। এর পর ১৮০৫ সালে মরাঠী ভাষার ব্যাকরণ, ১৮০৬ সালে সংস্কৃত ভাষার ব্যাকরণ, ১৮১২ সালে পাঞ্জাবী ভাষার ব্যাকরণ, ১৮১৪ সালে তেলিঙ্গা ভাষার ব্যাকরণ, ১৮২৬ সালে একটি ভোটিয়া ভাষার ব্যাকরণ লেখেন। তিনি মরাঠী, বাংলা ও ভোটিয়া ভাষায় অভিধান গ্রন্থও (Dictionary)রচনা করেন। বিভিন্ন বিষয়ে কেরীর আগ্রহ ছিল। তিনি কিছুকাল এদেশে উদ্ভিদবিদ্যা (Botany) চর্চাও করেছিলেন। যাইহোক, বাংলা ভাষার ওপরে কেরী মূলতঃ দুটি গ্রন্থ লেখেন—বাংলা ব্যাকরণ (১৮০১) এবং বাংলা অভিধান (১৮১৫)। এখানে বলা বাহুল্য যে বাংলা ব্যাকরণ গ্রন্থ রচনাকালে তিনি পূর্বসুরী হালহেডের ব্যাকরণ থেকে অনেক সাহায্য পেয়েছিলেন।

বাংলা ব্যাকরণের ইতিহাসে ১৮০১ সময়কালটা দুদিক থেকে তাৎপর্যপূর্ণ। প্রথমত উইলিয়াম কেরীর বাংলা ব্যাকরণের প্রকাশ এবং দ্বিতীয়ত রুশী পণ্ডিত গেরাসিম/হেরাসিম লিয়েবেদেফের আবির্ভাব। লিয়েবেদেফ একদিকে যেমন একজন সঙ্গীতকার, নাট্যকার, চিত্রকার, বৈজ্ঞানিক ও অনুবাদক ছিলেন অন্যদিকে তেমনি প্রাচ্য-বিদ্যা গবেষকও ছিলেন। বাংলাদেশে নাটক, যাত্রা মঞ্চস্থ করা বা পরিচালনা করা—এই জাতীয় কাজের সঙ্গেই সাধারণভাবে লিয়েবেদেফের নাম জড়িত ছিল। নাটক পরিচালনার ক্ষেত্রে তিনি সাধারণত পাশ্চাত্য রীতিকেই অনুসরণ করেছেন। গেরাসিম স্তেপানবিচ্ লিয়েবেদেফ ১৭৪৯ সালে ইউরোপের ইয়ারস্লাভল্ নামক শহরে জন্মগ্রহণ করেন। তাঁর জীবৎকাল ১৭৪৯–১৮১৭ সাল। পিতা স্তেফান্ লিয়েবেদেফ, কৃষিকাজে নিযুক্ত ছিলেন; মাতা পারাস্কোভিয়া লিয়েবেদেভা। লিয়েবেদেফের জীবন ছিল বৈচিত্র্যপূর্ণ। বিদ্যার্জ্জনের ব্যাপারে খেয়ালখুশী মাফিক গ্রন্থাদি পাঠ ব্যতীত দশ বৎসর বয়স পর্যন্ত তিনি আর কিছুই করেন নি। তাঁর নিজের উক্তি থেকে জানা যায় যে পিতার বাধ্যতামূলক নির্যাতনে লেখাপড়া হয় নি। প্রথম জীবনে রুশ নৃপতির অধীনে একজন দূত হিসেবে নিযুক্ত হন ও নেপেলস্ শহরে গমন করেন। এরপর কিছুকাল তিনি রাশিয়ান রাজার দূত হিসেবে লণ্ডনে ও প্যারিসে অবস্থান করেন। এরপর ১৭৮৫ সালে তিনি ভারতবর্ষের মাদ্রাজ (বর্তমানে চেন্নাই) শহরে এসে পৌঁছান। সেখানে ২ বছর থাকার পর ১৭৮৭ সালে তিনি কোলকাতায় আসেন। সেই সময় লর্ড কর্ণওয়ালিস ছিলেন ভারতের গভর্ণর

জেনারেল। সর্বসাকুল্যে তাঁর ভারতবর্ষে অতিবাহিত জীবন ১২ বছর ৪ মাস। সে সময় ইংরেজদের হাতে প্রাচ্যবিদ্যা চর্চা শুরু হয়ে গেছে। মানোএল, হালহেড, কেরীর ইংরেজি ভাষায় বাংলা ব্যাকরণ প্রকাশিত হয়ে গেছে। স্যর উইলিয়াম জোন্স কোলকাতায় এশিয়াটিক সোসাইটির গোড়াপত্তন করেছেন। ফোর্ট উইলিয়াম কলেজ স্থাপনের মতো সামাজিক পরিমণ্ডল তৈরি হয়ে গেছে, চার্লস উইলকিন্স বাংলা অক্ষর মুদ্রণের ছাপাখানা প্রতিষ্ঠিত করে ফেলেছেন, শ্রীরামপুর ও কোলকাতায় তখন উইলিয়াম কেরী ও মার্শম্যানের যুগ শুরু হতে চলেছে। কোলকাতায় পৌঁছে লিয়েবেদেফ এদেশীয় এক পণ্ডিতের সহায়তায় স্থানীয় ভাষা যেমন বাংলা, সংস্কৃত, হিন্দী শিখতে শুরু করেন এবং খুব অল্প সময়ের মধ্যেই তিনি অন্যান্য ভাষার থেকে বাংলা ভাষায় বেশি পারদর্শী হয়ে ওঠেন। যার ফলস্বরূপ ১৭৯৫ সালে তিনি দুটি ইংরেজি নাটক 'The Disguise', এবং 'Love is the Best Doctor' এর বঙ্গানুবাদ করেন। এর পূর্বে নাটকাকারে আর কোনো বাংলা পুস্তক তখন এদেশে ছিল বলে শোনা যায় না। শুধু তাই নয়, গভর্মেন্টের অনুমতি নিয়ে এই সময় লিয়েবেদেফ কোলকাতায় একটি নাট্যমঞ্চেরও প্রতিষ্ঠা করেন। বাংলা সাহিত্যের নাট্যোতিহাসে এটি একটি তর্কাতীত সত্য। এই রঙ্গমঞ্চেই তাঁর বঙ্গানুবাদিত প্রথম নাটকখানি (The Disguise)অভিনীত হয়েছিল। ভারতবর্ষে থাকাকালীন দীর্ঘ ছ'বছর ধরে তিনি বাংলা, সংস্কৃত, তামিল ও অন্যান্য ভারতীয় ভাষা শিক্ষা করেন। লিয়েবেদেফের অন্যতম এক সাধু প্রচেষ্টা কবি রায়গুণাকর ভারতচন্দ্র রায়ের 'অন্নদামঙ্গল' কাব্যের অন্তর্গত বিদ্যাসুন্দর উপাখ্যানের অংশবিশেষের কাব্যানুবাদ। লিয়েবেদেফ এই কবির খুব ভক্ত ছিলেন। অষ্টাদশ শতকে মধ্যযুগের শেষ বড় কবি ভারতচন্দ্র তখন জনপ্রিয়তার শীর্ষে। কাজেই ভারতপ্রেমিক এই বিদেশী খুব সঙ্গতকারণেই তাঁর গুণমুগ্ধ হয়েছিলেন। ১৮০১ সালে প্রকাশিত তাঁর ব্যাকরণ গ্রন্থের নামপত্রে বিদ্যাসুন্দর থেকে আটটি পংক্তির উদ্ধৃতি পাওয়া যায়। বিখ্যাত এই বাংলা কাব্যের অংশবিশেষের কাব্যানুবাদ-পাণ্ডুলিপি মস্কোর কেন্দ্রীয় ইতিহাস সংগ্রহশালায় সংরক্ষিত। অধ্যাপক সুনীতি কুমার চট্টোপাধ্যায় মহাশয় সম্ভবত পাণ্ডুলিপিটি চাক্ষুষ পর্যবেক্ষণ করেছিলেন। কারণ ব্যাকরণ গ্রন্থের preface অংশে তিনি উল্লেখ করেছেন—'It has now been discovered that he had taken with him a manuscript of the very famous religious and historical poem by Bharat Chandra Ray Gunakar, the greatest poet of Bengal in the 18th. century, and in this manuscript which evidently he had got specially written for himself, we find under each Bengali word its pronunciation given in Russian letters and below this transcription we have the Russian equivalent of the Bengali word. This is thus a very close line to line translation—really, it is a Bengali-Russian crib, prepared before 1797. Lebedev evidently prepared this transcription and translation with some care, and it would appear certain that he wanted to do some serious literary work in connection with this well-known poem of Bengali'. বিদ্যাসুন্দর থেকে উদ্ধৃত আট পংক্তি লিয়েবেদেফ ইংরেজি বর্ণলিপ্যন্তরে করেছিলেন। অধ্যাপক সুকুমার সেন সেগুলোর বাংলায় অক্ষরান্তরিত করেছিলেন। যেমন—

শুন (= শুনে) আনন্দিত, রাজা কহিল তাহারে;<br>
বেয়াকরণ আদী শাস্ত্র পড়াহ বেদ্দেরে (বিদ্যারে)।<br>
আজ্ঞে পাএ বিপ্রবর বেদ্দেরে পড়ায়;

বেয়াকরন আদী কাব্য শঙ্গিত নির্ণয়।
জৈতিষ, টিপ্পনী, টীকা, কতেক পের্ কার;
অল্প কালে বহু শাস্ত্রে হইল অধিকার।
চিত্র করী এক-শ্লোক লেকেলেক (= লেখিলেক) পাতে
নিজ পরীচয় দেইআ তুইল (= থুইল) তাহাতে।

অবশেষে ১৮০১ সালে লণ্ডন থেকে লিয়েবেদেফের 'Grammar of the Pure and Mixed East indian Dialects' নামক ব্যাকরণ গ্রন্থটি প্রকাশিত হয়। আলোচ্য গ্রন্থের অত্যন্ত গুরুত্বপূর্ণ অংশ হচ্ছে 'ভূমিকা'। ব্যাকরণ রচনার দৃষ্টিকোণ ও যুক্তি সেখানে প্রতিফলিত। তাঁর পূর্বগামী বৈয়াকরণ জর্জ হ্যাডলি (১৭৭২) ও জন ফার্গুসন (১৭৭৮) রচিত ব্যাকরণের ক্রটি সম্বন্ধে সচেতন হওয়ার ফলে নতুন ভাবে ব্যাকরণ রচনার প্রয়োজনীয়তা তিনি অনুভব করেছেন, তা তিনি স্পষ্ট বুঝিয়েও দিয়েছেন। এঁদের কেউই এমনকি স্যর উইলিয়াম জোন্সও তাঁকে তৃপ্তি দিতে পারেন নি। তাঁর আপত্তি প্রধানত ইংরেজ পণ্ডিতদের ক্রটিপূর্ণ পর্যবেক্ষণ সম্বন্ধে এবং সংস্কৃত ও বাংলা ভাষার বর্ণমালার রোমক অক্ষরে বর্ণলিপ্যন্তরের ক্ষেত্রেও। তারিখবিহীন একটা চিঠি তাঁর কাগজপত্রের মধ্যে পাওয়া যায় যা তাঁর দৃষ্টিকোণ বা উদ্দেশ্য বোঝার সহায়ক হয়। পত্রটি তিনি এশিয়াটিক সোসাইটির গবেষণা বিভাগের সভাপতিকে পাঠাতে চেয়েছিলেন, যাতে গ্রন্থটি নিজস্ব মূল্য বা স্বীকৃতি পায়, কিন্তু তৎকালীন অনেকে তাঁকে বাধা দেওয়ায় অবশেষে তিনি নিরপেক্ষ পাঠকবর্গের উদ্দেশ্যেই তা প্রকাশ করা বিবেচনা করেন। তাঁর ভাষায়—During my residence at Presidency of Calcutta I have through the aid of near years intence [sic] application to the Languages of Bengal been able to point out the Difference which occasioned Confusion and make Defective translation of the Shanschrit Alphabet so far as Relates to the Individual discription [sic] and proper articulation of the letters- which have so Striking a Similitude of those of my native Language- that I feel Encouraged to tender my observations, to the Society- whom I presume will honour me with their indisquisions [sic] tending to the discovery, of the real facts I have here treated of.....১৯৬৩ সালে বইটির দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হয় ডক্টর মহাদেব প্রসাদ সাহার সম্পাদনায়। বইটির প্রথমেই অধ্যাপক সুনীতি কুমার চট্টোপাধ্যায়ের প্রাক্-কথন (Foreword)এবং মহাদেব প্রসাদ সাহার সুদীর্ঘ তথ্যসমৃদ্ধ ভূমিকা পাঠককূলের কাছে বইখানির গুরুত্ব বহুলাংশে বাড়িয়ে দিয়েছে। এই আলোচনা বিশদ ও মূল্যবান, কেননা রুশী উৎস সেখানে প্রচুর ব্যবহৃত হয়েছে। এই বইয়ের অনেক বিরূপ সমালোচনা বিলেতে প্রকাশিত হয়েছিল। এখানে যে কিছু ক্রটি ও অপূর্ণতা ছিল সে ব্যাপারে মোটামুটি সকলেই একমত। লিয়েবেদেফের এই সাধু সঙ্কল্প যেখানে 'The European learner with a little assistance of a Pundit or Moonshie, nay even of a Bebee-Shaheb, cannot fail in a short time to obtain a knowledge of their idioms, and to master the Indian dialects with incredible facility'—তা মোটেও সফল হয়নি। অধ্যাপক সুনীতিকুমার চট্টোপাধ্যায় মহাশয় দ্ব্যর্থহীন ভাষায় এর মূল্যায়ন করেছেন। 'It is not necessary to appraise this work from the scientific point of view, as a good deal of it is quite off the track. It Shows to

my mind how too much reliance on an informant whose knowledge was not at all equal to the task may lead to such deplorable results. Nevertheless, this work has a value of its own, and that is mainly historical. A discriminating research scholar should be able to find out some valuable sidelights as to the situation for the Bazar hindustani as it was used by Bengalis and others in Calcutta, particularly in their dealings with Europeans. As a contribution to the study of Bazar Hindustani which is the real Lingua Franca of aryan-speaking India, this book will have its proper place. We need not try to prove the obvious by finding fault in this early attempt to present the facts of a language before the European public, facts which Lebedev believed in only on the basis of the information he received, and this information, as said before, was neither full, nor correct, nor again very practical. This work can be looked upon as a linguistic curiosity; but it also shows the genuine desire on the part of a restless spirit from Russia who was both a lover of man and was thirsting for exact knowledge of the East, who came alone and unbefriended to India, which was evidently for him, as to a Russian the land of his dreams, and who tried to help the Indians in making them understood to the world outside'.(Grammar of the Pure and Mixed East Indian Dialects, Preface p. 6).এছাড়া একটা Chronological List of Braj Bhakha, Hindostani and Bengali Grammars upto 1800 এবং রুশ-বাংলা-ইংরেজি-হিন্দীতে লিয়েবেদেফের ওপর রচিত প্রবন্ধাদির ও গ্রন্থের তালিকাও সেখানে সংযোজিত হয়েছে। যাই হোক এখানে আমি লিয়েবেদেফের ব্যাকরণের বিষয়বস্তু সম্পর্কে দু-চার কথা বলার চেষ্টা করব। তবে লিয়েবেদেফের ব্যাকরণের বিষয়ভিত্তিক আলোচনার পূর্বে তাঁর নামের বানান বা ধ্বনিলিপ্যন্তর সম্পর্কে কিছু কথা বলা প্রয়োজন মনে করি।

রুশ লিপিতে এই ব্যক্তির নাম Герасим Степанович ЛебеДев যার হুবহু ইংরেজি বর্ণ লিপ্যন্তরে দাঁড়ায় Gerasim Stepanovic Lebedev.এখানে 'c' বর্ণ দিয়ে চ-ধ্বনিকে বোঝান হচ্ছে কারণ বাংলা বা রুশ ভাষার মতো ইংরেজিতে চ-ধ্বনিজ্ঞাপক একক কোনো বর্ণ নেই। প্রথমে দুটি বিষয়ে আলোকপাত করা প্রয়োজন। প্রথমত—প্রথম বর্ণটির (Г)রুশ নাম 'গে' এবং ধ্বনিচারিত্র্যে তা অবিকল বাংলা 'গ্'। ফলে এই 'গে' বর্ণের ইংরেজি লিপ্যন্তর কখনোই H হতে পারে না, হওয়া উচিত G, কাজেই নামটি হেরাসিম্ কখনোই নয়, নামটি গেরাসিম। প্রসঙ্গত বলা দরকার রুশ ভাষায় 'হ' ধ্বনির কোনো অস্তিত্ব নেই এবং 'হ' ধ্বনিজ্ঞাপক কোনো বর্ণও নেই। অন্য ভাষার 'হ' ধ্বনি তাই রুশ ভাষাতে কখনো 'গ্' (Г), কখনো 'খ্' (χ)ধ্বনিজ্ঞাপক বর্ণের মাধ্যমে লেখা হয়ে থাকে। সেজন্য ইংরেজি Hamlet রুশ ভাষায় হয় 'গমলিয়েৎ' কিংবা আরবী ব্যক্তিনাম 'হাসান' হয় 'খাসান'। কাজেই রুশ 'গে' (Г)এবং ইংরেজি H বর্ণ বা ধ্বনির স্থান পরিবর্তনে রুশ ভাষীরা অভ্যস্ত। রুশ ভাষায় ট্ এবং ড্ ধ্বনিও নেই, আছে অবিকল বাংলা বা ফরাসী 'ৎ' এবং 'দ্'। তাই যে কোনো রুশ শব্দের ইংরেজি বর্ণ লিপ্যন্তরে 't' বা 'd' থাকলে তা 'ট' বা 'ড' হওয়া কখনোই সম্ভব নয়। ফলে Stepanovic-এর উচ্চারণ স্টেপানোভিচ্ নয়, স্তেপানভিচ্; ন্ এর উচ্চারণ 'নো' নয়। Lebedeff এর 'd' তাই বাংলা 'ড্' নয়, 'দ্'। দ্বিতীয়ত—তৃতীয় শব্দটির অন্তিম বর্ণ রুশ

ভাষার в এবং ধ্বনিচারিত্র্যে তা বাংলা 'ভ' নয়, ইংরেজি 'V', কিন্তু রুশ ধ্বনিবিজ্ঞানের নিয়ম অনুসারে কোনো অক্ষর বা শব্দের শেষে যদি 'ভ' বর্ণ থাকে, তাহলে উচ্চারণে 'ভ' ধ্বনি বদলে গিয়ে তা স্পষ্ট ইংরেজি 'ফ' ধ্বনি হবে। অতএব, লিখিত রূপ Lebedev হলেও উচ্চারণে দাঁড়াবে Lebedef. কাজেই লিয়েবেদেফ্ যখন তাঁর নাম ইংরেজিতে Lebedeff লিখেছিলেন তখন বোঝাই যাচ্ছে যে তিনি বর্ণলিপ্যন্তর করেন নি, উচ্চারণানুগ বানান লিখেছিলেন।

এবার রুশ ভাষার স্বরধ্বনির উচ্চারণের কথায় আসা যাক। এই ভাষা অত্যন্ত শ্বাসাঘাত প্রবণ ভাষা। যে স্বরের ওপরে শ্বাসাঘাত পড়ে তা উচ্চারণের সময় অন্য স্বরধ্বনি অপেক্ষা দীর্ঘ ও প্রসারিত হয়ে যায়। যে স্বরধ্বনিতে শ্বাসাঘাত থাকে না তার মৌলিক ধ্বনিমান সংকুচিত হয়ে যায়। যেমন বাংলা 'দুধ' শব্দের রুশী রূপ হচ্ছে Moлokó যা ইংরেজি বর্ণ লিপ্যন্তরে হয় molokó; এখানে শব্দটিতে তিনটি 'o' বর্ণ থাকলেও শেষ 'o' ই শুধু 'o' উচ্চারণ বজায় রাখবে, অন্য দুটি 'o' এর উচ্চারণ সংকুচিত হয়ে যাবে, ফলে শব্দটির উচ্চারণ দাঁড়াবে 'মলাকো' [mʌlakó]. রুশ ভাষায় শ্বাসাঘাতযুক্ত 'é' এর উচ্চারণ হয় 'ইয়ে' রূপে, শ্বাসাঘাতহীন 'e' সংক্ষিপ্ত রূপে উচ্চারিত হয়। এখানে Lébedev নামের প্রথম 'é' টি শ্বাসাঘাতযুক্ত, তাই বাংলা বর্ণ লিপ্যন্তরে হয় লিয়েবেদেফ্, লেবেদেফ্ নয়। তবে এখানে একটা কথা অনস্বীকার্য যে বিদেশী শব্দের উচ্চারণানুগ প্রতিবর্ণীকরণে মূল শব্দের উচ্চারণ অবিকল ধরে রাখা অসম্ভব, হবহু ধ্বনিপ্রতিবিম্ব পাওয়া যায় না। তাই গেরাসিম্ স্তেপানভিচ্ লিয়েবেদেফ্ কে একজন রুশ ভাষী যে ভাবে ডাকবেন, ভাষা না জেনে সেভাবে উচ্চারণ করা কোনো বাঙালীর পক্ষেই তা সম্ভব নয়। তবে আন্তর্জাতিক ধ্বনিচিহ্নের সাহায্যে যে কোনো শব্দের মূল ধ্বনিগত রূপকে যথাসম্ভব বজায় রাখা সম্ভব।

লিয়েবেদেফ তাঁর ব্যাকরণ বইটিতে প্রধানত যে সব বিষয় নিয়ে আলোচনা করেছেন সেগুলো হোল—i) Articles and Postpositions ii) Irregular Substantives iii) Nouns iv) Number v) Case vi) Pronouns vii) Genders viii) Postpositions ix) Personal Pronouns x) Relative Pronouns or Pronominal Articles xi) Adjectives xii) Verbs xiii) Mode or Mood xiv) Analysis of Verbs xv) Adverbs xvi) Preposition, Participle, Interjection, Etymology xvii) Conjugation xviii) Sentences xix) Dialogues.এই পূর্ব ভারতীয় উপভাষার ব্যাকরণ গ্রন্থটিতে লিয়েবেদেফ ইউরোপীয় পদ্ধতি বা দেশীয় রীতি (traditional style)কোনোটাই অনুসরণ করেন নি। তিনি সম্পূর্ণ নিজস্ব ভঙ্গিমায় এই বইটি লেখেন। লিয়েবেদেফের এই গ্রন্থখানি তৎকালীন বিদেশীদের কাছে দেশীয় ব্যক্তিদের সঙ্গে দৈনন্দিন কথোপকথনের ক্ষেত্রে অপরিহার্য ছিল। লিয়েবেদেফই ছিলেন প্রথম বৈয়াকরণ যিনি বাংলার সঙ্গে রাশিয়ান ভাষার মূল সম্পর্কের কথা বলেন। তিনি এই ধারণায় বিশ্বাসী ছিলেন যে ভাষায় বর্ণের উচ্চারণ বা শক্তি সঠিক ভাবে অনুধাবন করার ক্ষমতা একমাত্র কোনো সঙ্গীতজ্ঞ বা অঙ্গবিচ্ছেদকারী-ই (Anatomist)থাকে। নিজে একজন musician হওয়ায় তিনি সেকথা ভালভাবে উপলব্ধি করতে পারেন। শব্দবেষ্টন অপেক্ষা ধ্বনিমাহাত্ম্য অধিক, ধ্বনিই শব্দের শক্তি। ধ্বনিকে যথাযথ আবিষ্কারই ভাষা শিক্ষার সমস্যা। এই গ্রন্থটির ভাষা মূলত তৎকালীন আঞ্চলিক উপভাষা Moorish নির্ভর ছিল। এখানে তিনি অধিকাংশ ক্ষেত্রে হিন্দী ভাষা থেকে নমুনা সংগ্রহ করেছেন। কিছু কিছু ক্ষেত্রে তিনি হিন্দী শব্দের পাশাপাশি বাংলা শব্দও দিয়েছেন। তবে যে ভাষারই শব্দ তিনি উদাহরণ হিসেবে উল্লেখ করেছেন সেখানে রোমান হরফ ব্যবহার করেছেন এবং যতদূর সম্ভব শব্দগুলোকে উচ্চারণ অনুযায়ী বুঝবার বা বোঝাবার চেষ্টা

করেছিলেন। বর্তমান প্রবন্ধে আমি লিয়েবেদেফ তাঁর এই ব্যাকরণ গ্রন্থটিতে বাংলা ভাষার কোন্ কোন্ ভাষাতাত্ত্বিক বৈশিষ্ট্য খুঁজে পেয়েছিলেন বা তৎকালীন বাংলা ভাষাকে তিনি কিভাবে উপলব্ধি করতে পেরেছিলেন, তার কিছু নমুনা আপনাদের কাছে তুলে ধরার চেষ্টা করছি। বাংলা শব্দগুলোকে বিশ্লেষণ করে বা Reconstruction-এর মাধ্যমে বাংলা ভাষা সম্বন্ধে তাঁর ধারণা বোঝবার চেষ্টা করেছি।

ধ্বনিতত্ত্বের বিচারে প্রথমে তিনি যেটা লক্ষ্য করেছিলেন সেটা হল আদর্শ চলিত বাংলা ভাষার অ-কারের ও-কারবৎ উচ্চারণ। শব্দের মধ্যে যে কোনো অবস্থানেই এই স্বরধ্বনিটি থাকুক না কেন সেটি যে ও-কার রূপে অধিকাংশ ক্ষেত্রে উচ্চারিত হয় তা লিয়েবেদেফ লক্ষ্য করেছিলেন। আমরা জানি বাংলা অ-কারের এরূপ উচ্চারণের পেছনে একটা দীর্ঘ ইতিহাস আছে। আমরা জানি আজ থেকে প্রায় ২৭০/২৭৫ বছর পূর্বে পোর্তুগীজ পণ্ডিত মানোএল-দা-আসসুম্পসাঁউ প্রথম তাঁর বাংলা ব্যাকরণে অ-কারের এরূপ ও-কারবৎ উচ্চারণ লক্ষ্য করেছিলেন। সেক্ষেত্রে মানোএল কয়েকটি কারণেরও উল্লেখ করেছিলেন যে কোথায় বা কোন্ পরিবেশে থাকলে বাংলা ভাষার 'অ' ধ্বনিটি 'ও' রূপে উচ্চারিত হয়। সেক্ষেত্রে অধিকাংশ উদাহরণই তিনি ঐ একই সময়ে লিসবন থেকে প্রকাশিত তাঁর গদ্যগ্রন্থ 'কৃপার শাস্ত্রের অর্থভেদ' থেকে নিয়েছিলেন। এটি ছিল অষ্টাদশ শতকের প্রথম বাংলা গদ্যগ্রন্থ যেখানে মানোএল রোমান হরফ ব্যবহার করায় ভাষা বিশ্লেষকদের এই ধরণের পরিবর্তিত উচ্চারণ পদ্ধতি বুঝতে কোনোরকম কোনো অসুবিধে হয় নি। যেমন—devatā > debota 'god'; svatantra > xotontro 'separate'; artha > orth 'meaning';পরবর্তীকালে হালহেড, কেরী, বীমস্, মিলনে প্রত্যেকেই আদর্শ চলিত বাংলা ভাষায় অ-কারের এই ও-কারবৎ উচ্চারণ স্বীকার করেছেন। যেমন হালহেদের ব্যাকরণে mākhan 'butter', gaman 'going' প্রভৃতি শব্দকে maakhon, gomon এইভাবে প্রতিস্থাপিত হতে দেখি। যাই হোক আমি এখানে সেই ব্যাপারে বিস্তারিত আলোচনায় যাচ্ছি না, শুধু একথাই বলছি যে লিয়েবেদেফও সেটা লক্ষ্য করেছিলেন। যেমন—jal > [jol] 'water'; Jagannāth > [Jogonnat] 'Supreme Power'; marad > [morod] 'man'; jami > [jomeen] 'land'; panīr > [ponier] 'cheese' এই সব শব্দ উদাহরণ হিসেবে দিয়েছিলেন। পরবর্তীকালে জর্জ আব্রাহাম গ্রীয়ার্সন এবং রবীন্দ্রনাথ ঠাকুর কয়েকটি নির্দিষ্ট শর্তের কথা বলেছিলেন যে কোথায় কোথায় 'অ' ধ্বনিটি 'ও' রূপে উচ্চারিত হবে।

বাংলা 'এ'-কার যে কখনো কখনো 'অ্যা' রূপে উচ্চারিত হয় সম্ভবত সেটাও লিয়েবেদেফের নজর এড়ায়নি। তিনি 'অ্যা' উচ্চারণ বোঝাতে রোমান হরফে Capital 'A' চিহ্ন ব্যবহার করেছেন। কিন্তু যেখানে 'এ'-কারের 'অ্যা' উচ্চারণ হয় না সেখানে কিন্তু তিনি রোমানে 'e'-ই ব্যবহার করেছেন। যেমন—ketāb 'book'; beshi 'many'; প্রভৃতি শব্দ দিয়েছেন, কিন্তু বাংলা 'এক' (one) শব্দের উচ্চারণ বোঝাতে তিনি 'AK' দিয়েছেন; যেমন Ak gach (a tree); Ak baag (a tiger); Ak buchon (Singular number) প্রভৃতি। এখানে উল্লেখ্য যে লিয়েবেদেফের পূর্ববর্তী বৈয়াকরণদের মধ্যে কেউই এ-কারের অ্যা-কার রূপে উচ্চারণ হওয়া তাঁদের ব্যাকরণে স্পষ্ট করে কিছু বলেন নি যদিও মানোএল বাংলা এ-কারের যে দুরকম উচ্চারণ হয় সেকথা উল্লেখ করেছেন এবং এ-কারের এই দ্বিতীয় প্রকার উচ্চারণটি কেমন সেটা বোঝাতে ইংরেজি back শব্দের অন্তর্গত স্বরধ্বনির উচ্চারণের কথা বলেছেন। সুতরাং এটা বোঝা যাচ্ছে যে মানোএল যদিও তাঁর ব্যাকরণে এ-কারের এই জাতীয় উচ্চারণ

বোঝাতে পৃথক কোনো বিশেষ চিহ্ন দেননি কিন্তু তিনি পরোক্ষভাবে অ্যা-কার উচ্চারণকে স্বীকার করেছিলেন। তিনি back শব্দের 'a' স্বরধ্বনির উচ্চারণকে 'a short harsh sound' বলেছেন। মানোএলের পরবর্তী হালহেড এবং কেরী তাঁদের বাংলা ব্যাকরণে এ-কারের অ্যা-কার উচ্চারণের কথা বলেন নি। যদিও উইলিয়াম কেরী তাঁর গদ্যগ্রন্থ 'কথোপকথন' (Dialogue) (যেটিও ১৮০১ সালেই প্রকাশিত হয়েছিল)এর মধ্যে বাংলা হরফে 'এ্যা' চিহ্ন ব্যবহার করেছেন যেমন—ম্যাঘ (=মেঘ) 'cloud'.সুতরাং সেদিক থেকে বিচার করলে লিয়েবেদেফই তাঁর ব্যাকরণে সর্বপ্রথম অ্যা-কারের জন্য পৃথক চিহ্ন ব্যবহার করেছিলেন। পরবর্তীকালে Haughton (1821), William Yates (1847), D. Forbes (1862)কেউই তাঁদের ব্যাকরণ অ্যা-কার উচ্চারণ স্বীকার করেন নি। ১৮৯১ সালে John Beames এর ব্যাকরণেই প্রথম এ-কারের অ্যা-কার উচ্চারণের কথা স্পষ্টরূপে পাওয়া যায়। প্রকৃতপক্ষে সেই সময় থেকেই বাংলা ভাষায় এই জাতীয় উচ্চারণ স্থায়ী ভাবে প্রতিষ্ঠিত হয়।

লিয়েবেদেফ যে শুধু বাংলা স্বরধ্বনির উচ্চারণ বৈচিত্র্য লক্ষ্য করেছিলেন তা নয়, তিনি কোনো কোনো অল্পপ্রাণ ব্যঞ্জনধ্বনিকে মহাপ্রাণরূপে এবং বিপরীতক্রমে কোনো কোনো মহাপ্রাণ ধ্বনিকে অল্পপ্রাণরূপে উচ্চারণ করেছিলেন। যেমন—khājāñci > cazanchie 'a treasurer'; mākhan > macan 'butter'; bāgh > bag 'tiger'; এই সব শব্দে যেমন deaspiration পাই তেমনি cā > cha 'tea'; khājāñci > cazanchie প্রভৃতির মধ্যে 'চ'-ধ্বনির aspiration পাই। লিয়েবেদেফের সমসাময়িক উইলিয়াম কেরীর রচনার মধ্যেও মহাপ্রাণ ধ্বনির অল্পপ্রাণীভবন পাওয়া যায়। যেমন—cokhe >coke 'in the eye'; lākh > lāk 'luck';ইত্যাদি। এখানে উল্লেখ্য যে লিয়েবেদেফ বাংলা 'ক'-ধ্বনি বোঝাতে অধিকাংশ ক্ষেত্রে লাতিন ভাষার 'c' চিহ্ন ব্যবহার করেছেন অথবা বলা যায় তিনি এক্ষেত্রে মানোএলকে অনুসরণ করেছেন। তবে আরবী বা ফারসী শব্দের ক্ষেত্রে তিনি 'k' ব্যবহার করেছেন। যেমন—ketāb 'book'.

লিয়েবেদেফ বাংলা ভাষার উচ্চারণে উষ্মীভবন বা spirantization ও লক্ষ্য করেছিলেন। কোনো কোনো বাংলা স্পর্শ ব্যঞ্জন ধ্বনির উষ্মধ্বনিরূপে উচ্চারণ তিনি লক্ষ্য করেছিলেন। যেমন—khājāñci > cazanchie (j > z); Khodā > Hhoda 'god'; এখানে 'H' ধ্বনিটি সম্ভবত মূল ভাষার কণ্ঠনালীয় ধ্বনি বা laryngeal sound 'χ' –কে নির্দেশ করছে। স্পর্শ ব্যঞ্জন ধ্বনির এই জাতীয় উষ্ম উচ্চারণ পূর্ববঙ্গের উপভাষার একটি সাধারণ বৈশিষ্ট্য। মনে হয় লিয়েবেদেফ যাঁদের কাছ থেকে বাংলা ভাষার নমুনা সংগ্রহ করেছিলেন বা বাংলা ভাষার উচ্চারণ শিখেছিলেন তাঁরা পূর্ববঙ্গের অধিবাসী ছিলেন। তাই খুব সহজেই লিয়েবেদেফের উচ্চারণে তার প্রভাব পড়ে। তাঁর পূর্ববর্তী একমাত্র মানোএলের ব্যাকরণেই এই জাতীয় বৈশিষ্ট্য দেখতে পাই।

বাংলা ভাষার বর্ণমালায় তিনটি শিস্ ধ্বনি থাকলেও (ś, ṣ, s) উচ্চারণে তালব্য শ এবং মূর্ধন্য ষ এর মধ্যে যে কোনো পার্থক্য নেই তা লিয়েবেদেফের নজর এড়ায় নি। এই দুপ্রকার শিস্ ধ্বনির জন্য তিনি 'sh' ব্যবহার করেছেন। 'r', 't', 'th' প্রভৃতি দন্ত্য বর্ণের সঙ্গে থাকলে যে দন্ত্য স এর উচ্চারণ শোনা যায় সেটাও তাঁর দৃষ্টি এড়ায় নি। যেমন—mānuṣ 'man' শব্দটিকে তিনি manoosh লিখেছেন কিন্তু strīliṅga 'feminine gender' শব্দকে streleengo রূপেই প্রকাশ করেছেন। সুতরাং বাংলা ভাষায় তালব্য শ-কে স্বনিম বা মূল ধ্বনি হিসেবে স্বীকার করার পশ্চাতে যে দীর্ঘ ইতিহাস আছে, যে বৈশিষ্ট্যটি মাগধী প্রাকৃত ভাষা থেকে বাংলা ভাষায় প্রতিফলিত

হয়েছে, তা যেমন বিদেশী বাংলা বৈয়াকরণগণ প্রথম থেকেই তাঁদের ব্যাকরণে তা স্বীকার করে নিয়েছিলেন, দন্ত্য স-কে একটা উচ্চারণগত বৈচিত্র্য (allophone) হিসেবে দেখেছিলেন, লিয়েবেদেফও তার অন্যথা করেন নি।

এইভাবে লিয়েবেদেফের Pure and Mixed East Indian Dialects নামক গ্রন্থে উল্লিখিত সীমিত সংখ্যক বাংলা উদাহরণ থেকে আমরা বাংলা ধ্বনিতত্ত্ব সম্পর্কে তাঁর কী জাতীয় ধারণা ছিল তার একটা সংক্ষিপ্ত আভাস পেলাম। এবার বাংলা রূপতত্ত্ব সম্পর্কে তাঁর ধারণা কেমন ছিল সে বিষয়ে দু-চার কথা বলব।

আদর্শ চলিত বাংলা ভাষায় দুটি বচন পদ্ধতি (number system) স্বীকৃত। অধ্যাপক সুনীতি কুমার চট্টোপাধ্যায় মহাশয় তাঁর 'Origin and Development of the Bengali Language' নামক গ্রন্থে বাংলা ভাষায় একবচন ও বহুবচন—এই দুটি বচন পদ্ধতিকেই স্বীকার করেছেন। এই দুই বচন পদ্ধতির মধ্যে পার্থক্য মধ্য ভারতীয় আর্য ভাষার শেষ স্তর পর্যন্ত বজায় ছিল এবং পরবর্তীকালে নব্য ভারতীয় আর্য ভাষাগুলিতেও এই দুপ্রকার বচন রীতিই রক্ষিত হয়। বাংলা ভাষাতেও সেই কারণে মানোএল থেকে শুরু করে হালহেড, কেরী প্রত্যেকেই তাঁদের ব্যাকরণে একবচন ও বহুবচন—এই দুই বচন রীতিকেই মেনেছেন। লিয়েবেদেফও তার ব্যতিক্রম নন। বস্তুত প্রাচীন ভারতীয় আর্য ভাষার সংযুক্ত ব্যঞ্জনধ্বনিগুলির সরলীকরণ এবং পদান্ত স্বরধ্বনিগুলি লোপ পাওয়ায় প্রাচীন বহুবচনের প্রত্যয়গুলি (inflections)যথাযথ ভাবে রক্ষিত হয় নি; সেই সব ক্ষেত্রে পরসর্গ জাতীয় শব্দ বা post-positional words বাংলা তথা অন্যান্য নব্য ভারতীয় আর্য ভাষাগুলিতে ব্যবহৃত হচ্ছে। একবচনের রূপ বোঝাতে বাংলা ভাষায় সাধারণত –টা/-টি এই particle শব্দের সঙ্গে যুক্ত হয় যা মানোএল, হালহেড, কেরী প্রত্যেকেই স্বীকার করেছেন। যেমন—মানোএল eqtta xtri dhormi (=ekṭā strī dharma).এখানে কোনো বিশেষ ব্যক্তি বা বস্তুকে নির্দেশ করতে –টা/-টি ব্যবহৃত হয়েছে। কেরীর ব্যাকরণে এই particle –এর একটা উপভাষাগত বৈচিত্র্য –ডা/-ডি (পুত্রডা/পুত্রডি)পাওয়া যায়। আদর্শ চলিত বাংলা ভাষায় একবচনের ক্ষেত্রে –টা/-টি particle টাই ব্যবহৃত হয়, অন্যান্য particle গুলি যেমন—গাছ, গাছা, খানি, টুকু ইত্যাদি সবই বহুবচন নির্দেশ করার ক্ষেত্রে ব্যবহৃত হয়। বহুবচন নির্দেশের প্রচলিত প্রত্যয়গুলো হল -রা, -দিগ এবং –গুলি। মানোএলের ব্যাকরণে কর্তৃকারক ছাড়া অন্য কারকের বহুবচনের রূপ পাওয়া যায় না। তাঁর ভাষায় 'O plurar dos nomes Bengales nao se uza, porque he o mesmo, que o singular' (=plural number is not used in Bengali, because it is like singular).তাঁর মতে বাংলা শব্দের একবচনের রূপ দিয়েই বহুবচনকে বোঝানো যেতে পারে, কাজেই pluralization এর কোনো প্রয়োজন নেই। তবে বহুত্ববোধক শব্দ যেমন 'সকল', 'সমস্ত' প্রভৃতির ব্যবহার মানোএলের ব্যাকরণে পাওয়া যায়। এর পর হালহেড সাহেবও বাংলা ভাষায় দ্বিবচন ও বহুবচনের অস্তিত্বকে প্রত্যক্ষভাবে স্বীকার করেন নি। তিনি বলেন আধুনিক ভাষাগুলোর মধ্যে সংস্কৃত, গ্রীক ও আরবী ভাষাতেই কেবল একবচন ও বহুবচন এই দু'জাতীয় বচন রীতি রক্ষিত হয়েছে। বহুবচন বোঝাতে বাংলায় কিছু অনির্দেশক বহুবচনের রূপ (indefinite plural forms)ব্যবহৃত হয়। বিশেষ্য পদের একই রূপ একবচন ও বহুবচনের ক্ষেত্রে ব্যবহৃত হয়। যেমন—'হস্তি হস্তি যুদ্ধ হয় মহা শব্দ করে' (হালহেড, পৃ ৬৯)। এখানে 'হস্তি' শব্দটি একবচন ও বহুবচন উভয়ক্ষেত্রেই ব্যবহৃত হয়। তীর্যক কারকের বহুবচনের ক্ষেত্রে তিনি –দিগ, -গুলি প্রভৃতি বিভক্তি ব্যবহার করেছেন। তাছাড়া সংখ্যাবাচক শব্দ এবং 'দল', 'গণ' প্রভৃতি বহুত্ববোধক শব্দের ব্যবহারও

হালহেডের ব্যাকরণে পাওয়া যায়। এরপর কেরীর ব্যাকরণেও এই ধারাই অনুসৃত হতে দেখি। লিয়েবেদেফ বহুবচনের জন্য নির্দ্দিষ্ট বিভক্তির উল্লেখ না করলেও তিনি বহুত্ববোধক শব্দ 'সব', 'লোক/লোগ' ব্যবহার করছেন। যেমন—sepoy-log (=sipāi lok) 'soldiers'; sab-log/lok 'all men';

বিশেষ্য পদগুচ্ছের আরেকটি প্রধান বৈশিষ্ট্য হল কারক ও কারকবিভক্তি। আমরা জানি মূল ইন্দো-ইউরোপীয় ভাষায় কর্তৃ, কর্ম, করণ, সম্প্রদান, অপাদান, সম্বন্ধ, অধিকরণ ও সম্বোধন—এই আট প্রকার কারক ছিল। যদিও সংস্কৃত ভাষায় সম্বন্ধ (enitive)এবং সম্বোধনকে (Vocative)কারক হিসেবে স্বীকার করা হয়নি। বাংলা বৈয়াকরণদের মধ্যে প্রথম থেকেই এবিষয়ে মতপার্থক্য দেখা যায়। মানোএল তাঁর ব্যাকরণে কর্তৃ, কর্ম, সম্প্রদান, অপাদান, সম্বন্ধ ও সম্বোধন—এই ছয়টি কারককে স্বীকার করেছেন। এক্ষেত্রে মানোএল লাতিন ভাষার ব্যাকরণ অনুসরণ করেছেন। বস্তুত তিনি করণ, অপাদান ও অধিকরণের জন্য একই বিভক্তি চিহ্ন ব্যবহার করেছেন। এরপর হালহেড পৃথক বিভক্তি চিহ্নের ওপর নির্ভর করে কর্তৃ, কর্ম-সম্প্রদান, করণ-অপাদান-অধিকরণ, সম্বন্ধ এবং সম্বোধন—এই পাঁচ প্রকার কারকের কথা বলেন। এরপর উইলিয়াম কেরী তাঁর 'A Grammar of the Bengalee Language' এ সংস্কৃতের আটটি কারক বাংলা ভাষাতেও স্বীকার করেন, যদিও সম্বোধনকে তিনি পরে পৃথক কারকের মর্যাদা দেন নি। তাঁর ভাষায় 'Vocative is not a distinct case in Bengali, it is a modification of nominative' (Carey, p.20).সংস্কৃতের আটটি কারকের মধ্যে লিয়েবেদেফ ছ'টি কারক বাংলায় স্বীকার করেছেন। সেগুলি হোল—কর্তৃ, কর্ম, সম্প্রদান, অপাদান, সম্বন্ধ ও সম্বোধন। অধিকাংশ ক্ষেত্রে তিনি সম্প্রদান কারক ও সম্বন্ধ পদের ক্ষেত্রে একই চিহ্ন ব্যবহার করেছেন। লিয়েবেদেফ তাঁর ব্যাকরণ গ্রন্থে কোনো বাংলা শব্দের পূর্ণ শব্দরূপ (declensional pattern) দেননি। অর্থাৎ যে কোনো একটি বাংলা শব্দ বিভিন্ন কারকে কীভাবে পরিবর্তিত হয়, তা দেন নি। তিনি শুধু এটুকুই বলেছেন পূর্বীয় উপভাষাগুলোতে কোন্ কোন্ কারক আছে এবং সেগুলোতে কী কী বিভক্তি যুক্ত হয়।

সর্বনামের ক্ষেত্রে লিয়েবেদেফ মূলত হিন্দী ভাষা থেকেই উদাহরণ দিয়েছেন। তবে আশ্চর্যের বিষয় তার মাঝে মাঝে তিনি কয়েকটা চলিত বাংলার সর্বনামীয় পদও উল্লেখ করেছেন। যেগুলোকে কেরী তাঁর ব্যাকরণে inferior pronominal forms বলে উল্লেখ করেছেন যেমন tār, tor (< tāhār)'his' সেগুলো লিয়েবেদেফের ব্যাকরণেও পাওয়া যায়। সাধারণত বাংলা সর্বনামীয় পদমূলগুলি (pronominal bases) দুপ্রকার হয়—অবিভক্তিক রূপ বা Uninflected or Nominative form এবং বিভক্তিক বা তির্যক রূপ বা Inflected or Oblique form. বাংলা বৈয়াকরণগণ প্রত্যেকেই প্রথম থেকে সর্বনাম পদের এই জাতীয় বিভাজন রীতি মেনে এসেছেন। শুধুমাত্র উইলিয়াম কেরী একধাপ এগিয়ে আছেন। তিনিই সর্বপ্রথম তাঁর 'A grammar of the Bengalee Language' (1801)নামক গ্রন্থে বাংলা ভাষায় আরও দুরকমের সর্বনামীয় পদ স্বীকার করেছেন—একটিকে তিনি বলেছেন Honorific এবং আরেকটিকে বলেছেন Inferior সর্বনামীয় রূপ। তিনি তাঁর গ্রন্থে পাশাপাশি দুটো রূপেরই সম্পূর্ণ declensional pattern দিয়েছেন। কেরীর পূর্বে হালহেড মাঝে মাঝে দু-একটা colloquial বা inferior pronominal forms উল্লেখ করেছেন। পরবর্তীকালে দেশীয় বৈয়াকরণগণ যেমন—মৃত্যুঞ্জয়, রামমোহন থেকে শুরু করে নন্দকুমার, হৃষিকেশ শাস্ত্রী, মোহম্মদ শহীদুল্লাহ এবং আরও অনেকে এই দুপ্রকার সর্বনাম পদ

পাশাপাশি ব্যবহার করেছেন। তবে বাংলা ব্যাকরণের ইতিহাসে সর্বপ্রথম এই জাতীয় চলিত শব্দের প্রয়োগ পাওয়া যায় মানোএলের ব্যাকরণের মধ্যে।

ক্রিয়াপদের বিশ্লেষণে লিয়েবেদেফের ব্যাকরণে উল্লেখযোগ্য কোনো বিশেষত্ব পাওয়া যায় না। তিনি ধাতু বা root কেই ক্রিয়াপদের ক্ষুদ্রতম একক হিসেবে স্বীকার করেছেন। ধাতুর সঙ্গে বচন, কাল ও পুরুষের বিভক্তি যুক্ত হয়ে ক্রিয়ার বিভিন্ন রূপের পদ তৈরি হয়। লিয়েবেদেফ মূল তিনটি ক্রিয়ার কাল স্বীকার করেছেন—বর্তমান, অতীত ও ভবিষ্যৎ। এই তিনটি কালের পাঁচ প্রকার ভাব বা mood-এর উল্লেখ করেছেন। যেমন—Indicative, Imperative, Potential, Subjunctive এবং Infinitive. তবে ক্রিয়াপদের আলোচনায় তাঁর গ্রন্থে কোনো বাংলা শব্দ উদাহরণ হিসেবে পাওয়া যায় না।

## উপসংহার

উপরের আলোচনা থেকে রুশ পণ্ডিত তথা নাট্যকার লিয়েবেদেফ ও তাঁর রচিত ব্যাকরণ গ্রন্থটি সম্পর্কে একটা সংক্ষিপ্ত ধারণা পাওয়া গেল। ভাষা সম্পর্কে এটুকু বলা যায় যে তিনি সাধারণ লোকের মুখে গদ্য শুনে কথ্য ভাষার আদর্শ রূপটির সন্ধান করতে চেয়েছিলেন। সেসময় আদর্শ কথ্য রূপ গড়ে না ওঠায় তাঁর অসুবিধা হয়। বহু পরিশ্রমে তিনি এই গ্রন্থখানি রচনা করেন। নাটক রচনা করতে করতেই তিনি ব্যাকরণ রচনায় মন দেন। একটি হিন্দোস্তানী তথা 'মুরিশ' উপভাষার ব্যাকরণের মধ্যে মধ্যে বাংলা উপকরণগুলির বিশ্লেষণের মাধ্যমে বাংলা ভাষা সম্পর্কে লিয়েবেদেফের ধারণা কিরকম ছিল সেটা যেমন কিছুটা হলেও আন্দাজ করা গেল, তেমনি তাঁর এই ব্যাকরণ গ্রন্থটি থেকে এই দুই ভাষার মধ্যে একটা পারস্পরিক সম্পর্ক তথা তুলনামূলক আলোচনাও পাওয়া যেতে পারে। শুধু তাই নয়, সংস্কৃত ভাষার সঙ্গে আঞ্চলিক ভাষাগুলোর সম্পর্ক নির্ণয়, মিশ্র ভাষার কথা রচনার কৌশল আবিষ্কার করাটাও তিনি সাংস্কৃতিক দায় হিসেবে গ্রহণ করেছিলেন।

## সহায়ক গ্রন্থ

Anderson, J.D.- A Manual of the Bengali Language, Cambridge University Press, 1920.

Assumpsam, M.D-কৃপার শাস্ত্রের অর্থভেদ, সজনীকান্ত দাস কর্তৃক সম্পাদিত, রঞ্জন পাবলিশিং হাউস, কোলকাতা, ১৯৩৯ (প্রথম প্রকাশ ১৭৪৩)

ঐ - বাংলা ব্যাকরণ, সুনীতিকুমার চট্টোপাধ্যায় ও প্রিয়রঞ্জন সেন কর্তৃক সম্পাদিত, অনুদিত ও ভূমিকা প্রদান, কোলকাতা বিশ্ববিদ্যালয় প্রেস, ১৯৩১

আজাদ, হুমায়ুন- তুলনামূলক ও ঐতিহাসিক ভাষাবিজ্ঞান, বাংলা অকাদেমি, ঢাকা, ১৯৮৮

ঐ - বাংলা ভাষা (সম্পাদিত) প্রথম খণ্ড, বাংলা অকাদেমি, ঢাকা, ১৯৮৪

Bandyopadhyay, A- First Bengali Grammar: A Comparative Analysis, Sanskrit Pustak Bhandar, Kolkata, 1998

বন্দ্যোপাধ্যায়, অসিত কুমার- বাংলা সাহিত্যের ইতিবৃত্ত (৫ খণ্ড), মর্ডান বুক এজেন্সি প্রা লি, কোলকাতা, ১৯৫৯-১৯৮৫

Bandyopadhyay, Chittaranjan- (Review of) William Carey's A Dictionary of the Bengali Language 2 vols. Asian Educational Service, New Delhi, 1982

বসু, দ্বিজেন্দ্রনাথ- বাংলা ভাষার আধুনিক তত্ত্ব ও ইতিকথা, পুঁথিপত্র, কোলকাতা, ১৯৭৫

Beames, John- Grammar of the Bengali Language (Literary and Colloquial), 2nd revised edition, 1894

Carey, E.- Memories of William Carey, London, 1836

Carey, William- A Grammar of the Bengalee Language, 8th.edition, 1845, Serampore, First Published in 1801

ঐ -কথোপকথন, রঞ্জন পাবলিশিং হাউস, কোলকাতা, ১৯৪২ (প্রথম প্রকাশ ১৮০১)

Chatterji, S.K.- The Origin and Development of the Bengali Language, two vols, University of Calcutta, Kolkata, 1926; reprinted by George Allen and Unwin Ltd in three vols, London 1970, 1972; reprinted also by Rupa and Co. Calcutta, 1979

ঐ - বাংলা ভাষা প্রসঙ্গে (২য় সং), জিজ্ঞাসা, কোলকাতা, ১৯৮৯, প্রথম প্রকাশ ১৯৭৫

ঐ - ভাষা-প্রকাশ বাঙ্গালা ব্যাকরণ, রূপা, কোলকাতা, ১৯৪২ (২য় সং)

চট্টোপাধ্যায়, শ্যামলকুমার- বাংলা গদ্যের ক্রমবিকাশ, শতাব্দী গ্রন্থনভবন (২য় সং), কোলকাতা, ১৯৬৪

Compos, J.J.A.- A History of the Portuguese in Bengal, Calcutta, 1919

দাশ, নির্মল - বাংলা ভাষার ব্যাকরণ ও তার ক্রমবিকাশ, রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়, কোলকাতা, ১৯৮৭

De, Sushil Kumar- Bengali Literature in the Nineteenth Century, University of Calcutta, Kolkata, 1919

Grierson, G.A.- Linguistic Survey of India, vol.V, part-I, Motilal Banarassidass, 1963 (reprint) First edn 1903

Halhed, N.B.- A Grammar of the Bengal Language, Ananda Publishers Pvt. Ltd., Calcutta, 1980, first published in 1778

Koff, David - Fort William College, USA, 1964

Lebedeff, G. - A Grammar of the Pure and Mixed East-Indian Dialects, Asiatic Researches, London, 1801

Majumdar, Atindra – Bengali Language, Historical Grammar, Part-II, Calcutta, 1973

মামুদ, হায়াত - গেরাসিম স্তেপানবিচ লেবেদেফ, বাংলা অকাদেমি, ঢাকা

মনিরুজ্জমান - লেবেদেফের ভাষা, নাগমিক, বুরুহাজুদ্দিন কর্তৃক সম্পাদিত, ঢাকা, ১৯৭০

Qayyum, M.A - A Critical Study of the Early Bengali Grammars Halhed to Haughton, The Asiatic Society, Bangladesh, 1982

রায়, ভারতচন্দ্র - বিদ্যাসুন্দর (ভারতচন্দ্র গ্রন্থাবলী)

সান্যাল, অরুণ – বাঙ্‌লা সংস্কৃতি ও লেবেদেফ, প্রতিভা প্রকাশন, কোলকাতা, **১৯৭২**

Sen, Dineshchandra – History of Bengali Language and Literature, University of Calcutta, Kolkata, 1911

Sen, S.P. (ed) - Dictionary of National Biography, Institute of Historical Studies, Calcutta, 1970

সেন, সুকুমার- ভাষার ইতিবৃত্ত, ইস্টার্ন পাবলিশার্স, কোলকাতা, **১৯৭৯** (ত্রয়োদশ সং), প্রথম প্রকাশ **১৯৩৯**

শীল, দুর্গাদাস – বাংলা গদ্যে বিদেশীদের অবদান, মোহাম্মদী, **১৯৫৯**

ঠাকুর, রবীন্দ্রনাথ – বাংলা শব্দতত্ত্ব, বিশ্বভারতী গ্রন্থন, **১৯০৯**

Verma, Siddheswar – Critical Studies in the Phonetic Observation of Indian grammarians, London, 1929, Indian edition by Munshiram Monoharlal, Delhi, 1961

বিদ্যালংকার, মৃত্যুঞ্জয় – বঙ্গভাষার ব্যাকরণ, তারাপদ মুখোপাধ্যায় কর্তৃক সম্পাদিত, সংস্কৃত পুস্তক ভাণ্ডার, কোলকাতা, **১৯৭০** (প্রথম প্রকাশ **১৮০৭-১১**)

Jadavpur Journal of Languages and Linguistics

ISSN: 2581-494X

# শিশুর ভাষা অর্জনের প্রাথমিক পর্যায়ের ভাষাসঙ্গী হিসেবে শিশুর কান্না ও তার তরঙ্গগত বিশ্লেষণ

অরুন্ধতী দাস

সেন্ট জেভিয়ার্স মহাবিদ্যালয়

A R T I C L E I N F O

*Article history:*
Received 05/07/2022
Accepted 22/10/2022

*Keywords:*
প্রথম ভাষা অর্জন,
শিশু,
ক্রন্দনধ্বনি,
ক্রন্দনবৃত্ত,
তরঙ্গ,
কলধ্বনি

A B S T R A C T

ভাষা ব্যবহারে সহায়ক বাগ্‌ধ্বনি বলার অনেক আগে থেকেই শিশুরা তাদের বাগ্‌যন্ত্র ব্যবহার করে নানারকম আওয়াজ তৈরি করতে থাকে। এই ধরনের ধ্বনি সৃষ্টি করার ক্ষমতা বা প্রবণতা শিশুদের শিখনসাপেক্ষ নয়। অর্থাৎ, বহির্প্রকৃতি থেকে উদ্ভূত কোনো উত্তেজনা বা অভিজ্ঞতালব্ধ উপাদান তাদের এই ধরনের ধ্বনি সৃষ্টির নিয়ামক হিসেবে কাজ করে না। এই পর্যায়ে গবেষক শিশুদের নানারকম কান্নার তারতম্য পর্যবেক্ষণ করে দেখেছেন, বিভিন্ন কারণ থেকে উদ্ভূত কান্নার ধ্বনিগত বিন্যাসও আলাদা। এই কান্নার মধ্যেও একটি বিশেষ শারীরবৃত্তীয় অনুষঙ্গ এবং একেবারে নির্দিষ্ট কিছু ধরন জড়িত রয়েছে, তাই এই কান্নার মাধ্যমেও তাৎপর্যপূর্ণ অর্থ নির্ধারণ সম্ভব। কান্নার সময় এই পর্যায়ের শিশুরা মূলত যে ধরনের ধ্বনি ব্যবহার করে, সেগুলি সবই ঘোষধ্বনি, মূলত স্বর—/a/, /æ/, /ʌ/ এবং ক্ষেত্রবিশেষে /i/, /u/। কখনো-কখনো 'য়' শ্রুতি সমন্বিত ধ্বনি, যেমন /ai/ বা /ua/-ও তাদের মুখে শোনা যায়। খুব অল্পসময়ে সামান্য কিছু স্পর্শধ্বনিও তারা কান্নার মধ্যেই উচ্চারণ করে, বিশেষ করে /g/। তাদের এই পর্যায়ে উচ্চারিত ধ্বনিগুলি বিচিত্র প্রকার—ঘোষধ্বনি থেকে শুরু করে কর্কশ স্বর, কম্পিত স্বর, তীব্র চিৎকার, গুনগুন আওয়াজ, তীক্ষ্ণ স্বর, কোমল স্বর সবই বিভিন্ন সময়ে বিভিন্ন মেজাজে শুনতে পাওয়া যায়। সব মিলিয়ে, শিশুদের এই পর্যায়ের কান্নাকে কার্যকারণের বিচারে মোট চারটি ভাগে বিভক্ত করা যায়—ব্যথা, খিদে, অসুস্থতা এবং বিপদসংকেত। শিশুর ভাষা অর্জনের প্রাথমিক পর্যায়ের ভাষাসঙ্গী হিসেবে তার ক্রন্দনধ্বনির তরঙ্গগত বিশ্লেষণই ছবি এবং ব্যাখ্যার মাধ্যমে তুলে ধরা হল এই গবেষণামূলক প্রবন্ধটিতে।

শিশুর ভাষা অর্জনের আলোচনায় এই প্রশ্নটি বারবার ঘুরেফিরে আসে যে, ভাষা অর্জনের ক্ষমতা ঠিক কতটা সহজাত আর কতটা অর্জিত। একই ভাষাপরিবেশে থেকেও দুই শিশুর ভাষাব্যবহারের ক্ষমতার মধ্যে লক্ষণীয়রকম তফাত যেমন নজর করা যায়, তেমনই আবার সম্পূর্ণ আলাদা দুটি ভাষাপরিবেশ থেকে আসা শিশুর ভাষা সংক্রান্ত দক্ষতা প্রায় একইরকম, এও খুব পরিচিত পর্যবেক্ষণ। ভাষাবোধ আদৌ সহজাত হতে পারে কিনা, এই নিয়ে যুক্তিবাদী এবং

অভিজ্ঞতাবাদীদের মধ্যে পারস্পরিক বিরোধ তো আছেই, উপরন্তু এই বোধ কতদূর সহজাত হওয়া সম্ভব বা সম্ভব নয়, তাই নিয়ে এঁদের নিজেদের মধ্যেও প্রচুর বিতর্ক রয়েছে। যুক্তিবাদীরা যেমন এই প্রশ্নে বারবার দ্বিধাবিভক্ত হয়ে গেছেন যে, ভাষা অর্জনের সহজাত ক্ষমতা এবং অন্যান্য বৌদ্ধিক ক্ষেত্রে পারঙ্গমতা অর্জনের ক্ষমতা কি ক্ষেত্রবিশেষে পৃথকভাবে নির্দিষ্ট?

**১৯৬৫-৬৬** সাল নাগাদ চমস্কি যেমন দাবি করেন, জন্মগতভাবে উপলব্ধ যে মানসিক বৈশিষ্ট্যের কারণে ভাষা অর্জন সহজাত হয়, তা অবশ্যই মানুষের সহজাত গাণিতিক দক্ষতা থেকে আলাদা। এর বিপরীতে দাঁড়িয়ে, আর-এক যুক্তিবাদী বিজ্ঞানী বিভার **১৯৭০** সালে বলেন, মানবশিশুর এইসব সহজাত ধারণার প্রকৃতি তুলনামূলকভাবে অনেক বেশি মুক্ত এবং ধারণাগুলিও একইসঙ্গে একাধিক বৌদ্ধিক অর্জনের সাধারণ ভিত্তি হিসেবে ক্রিয়াশীল। অর্থাত, মানবশিশু ঠিক যে সহজাত পারঙ্গমতার বলে ভাষা অর্জন করতে পারে, তার অঙ্ক শিখতে পারার ক্ষমতাও সেই একই পারঙ্গমতার ধারণার সঙ্গে সম্পর্কিত। তবে, সব যুক্তিবাদীরাই শেষপর্যন্ত একটি মতে এসে ঐক্য স্বীকার করেছেন— কোনো সহজাত ধারণাই কিন্তু ভাষা বা অন্য কোনো বৌদ্ধিক পারঙ্গমতা অর্জনের পক্ষে যথেষ্ট নয়। মনের মধ্যে সুপ্ত হয়ে থাকা এই সহজাত মানসিক দক্ষতাগুলিকে সক্রিয় করে তুলতে জাগতিক অভিজ্ঞতার বিভিন্ন মাত্রাগত প্রয়োগের প্রয়োজন অনস্বীকার্য। যদিও, কোন্ বৌদ্ধিক অর্জনের জন্য এই অভিজ্ঞতার মাত্রা ঠিক কতটা হবে, সেই পরিমাপ সম্পর্কে বিজ্ঞানীরা এখনও পর্যন্ত নীরব।

আবার, যাঁরা অভিজ্ঞতাবাদী, তাঁরা সবাই একবাক্যে বলতে চেয়েছেন, মানবশিশু কোনো সহজাত জ্ঞান বা বোধ নিয়ে জন্মায় না। কিন্তু ভূমিষ্ঠ হওয়ার আগে, তারা কোন্ জাতীয় অভিজ্ঞতা অর্জন করে, অর্থাৎ অভিজ্ঞতালব্ধ জ্ঞান পরম্পরার মধ্যে কোন্ বোধ আগে এবং কোন্ বোধ তুলনামূলক পরে অর্জিত হয়, সেই বিষয়ে তাঁদের মধ্যে একাধিক মত রয়েছে। জন লক বলেছিলেন[১], জন্মের সময় শিশুর মনে কোনো পূর্বলব্ধ ধারণাই থাকতে পারে না। জ্ঞান অর্জনের জন্য প্রয়োজনীয় কোনো নীতি, কোনো বোধ, কোনো বিধিই তাদের মধ্যে ক্রিয়াশীল হিসেবে সুপ্ত অবস্থাতেও থাকে না। এমনকি, শেখার ইচ্ছা বা চাহিদাও সম্পূর্ণতই অভিজ্ঞতার বলে লব্ধ। পরপবর্তীকালের অভিজ্ঞতাবাদীরা এতটা কট্টরভাবে অভিজ্ঞতার পক্ষে সওয়াল করেননি। যেমন, **১৯৬৭** সালে পুটনাম বলেন[২], জন্মগতভাবেই মানবশিশুর মনে কিছু সাধারণ বহুমুখী শিখন কৌশল (general multipurpose learning strategies) থাকে। এই কৌশলগত সহায়তা সহজাতভাবে পায় বলেই, অভিজ্ঞতা থেকে জ্ঞান অর্জন করা তার পক্ষে সম্ভবপর হয়। পুটনাম মানবশিশুর বুদ্ধিকে কয়েকটি ধারণা বা বোধের সমন্বয় হিসেবে দেখতে চেয়েছিলেন। এই ধারণা বা বোধগুলি কিন্তু কোনো জ্ঞানভাণ্ডার হিসেবে কাজ করে না। বরং, এগুলি জ্ঞান অর্জনের সহায়ক হিসেবে ক্রিয়াশীল থাকে। অন্যদিকে, পিয়াজে দাবি করেছিলেন[৩], ভাষা অর্জনের মতো জ্ঞানমূলক আহরণের ক্ষেত্রে মূল সহায়ক যে বুদ্ধি, সেই বুদ্ধি কিন্তু জন্মের পর লব্ধ অভিজ্ঞতা সঞ্চিত হয়েই তৈরি হয়। তাঁর মতে, মানবশিশু যা নিয়ে জন্মায়, তাকে অবিভাজিত স্কিমা (undifferentiated schemas) বলা যেতে পারে। এই স্কিমা থেকেই পরবর্তীকালে বুদ্ধি বিকাশ লাভ করে।

এভাবেই, একদিকে যেখানে অভিজ্ঞতাবাদীরা দাবি করছেন, এমন কোনো ধারণাই সহজাত হতে পারে না, যেখানে জ্ঞান নিহিত আকারে থাকে। এমনকি জ্ঞান অর্জনের সহায়ক কোনো বোধও যে জন্মগতভাবে থাকতে পারে, তাও তাঁরা মেনে নিতে রাজি নন। কিন্তু গবেষকের মতে, দুটি তত্ত্বের কোনোটিই সর্বতোভাবে গ্রাহ্য বা অকাট্য নয়।

বস্তুত, মানবশিশুর ভাষা অর্জনের প্রক্রিয়াটি পর্যবেক্ষণনির্ভর তথ্য দিয়েই একমাত্র বোঝা সম্ভব। কোনো নির্দিষ্ট একটি দিকনির্দেশক তত্ত্ব দিয়ে মানুষের ভাষা অর্জনের মতো জটিল প্রক্রিয়াটিকে কখনোই এককথায় ব্যাখ্যা করে দেওয়া যায় না। এই জটিল বৌদ্ধিক প্রক্রিয়াটির মধ্যে একাধিক স্তর রয়েছে। প্রত্যেকটি স্তর তার পূর্ববর্তী স্তরের ওপরে কিছুটা নির্ভরশীল, আবার একইসঙ্গে কিছুটা স্বনির্ভর। শিশুর ভাষা শেখার একটি নির্দিষ্ট অভিমুখ রয়েছে। সেই অভিমুখটি জন্মগতভাবে নির্ধারিত হতে পারে ঠিকই, কিন্তু খুব সামান্য একটি ক্ষেত্র ব্যতিরেকে তার কোনো সাধারণ মাত্রা নির্ধারণ করা যায় না। অর্থাৎ কোন্ পর্যায়ে একটি শিশু কী পরিমাণ বৌদ্ধিক অর্জনে সক্ষম হচ্ছে, সেই পরিমাণকে সমস্ত মানবশিশুর ক্ষেত্রে একটি সাধারণ মাপকাঠি হিসেবে বিচার করা যায় না। ধ্বনি শেখার ক্ষমতা, ধ্বনিগত সমন্বয় সাধন করে শব্দ উচ্চারণের ক্ষমতা, তার অর্থবোধের ক্ষমতা, পরবর্তী পর্যায়ে শব্দের সমন্বয় ঘটিয়ে একাধিক শব্দ সমন্বিত জটিল গঠন তৈরি করা ও বোঝার ক্ষমতা, অস্ত্যর্থক ভাব, নঞর্থক ভাব, প্রশ্নবাচক ভাব মুখে প্রকাশ করতে পারার ক্ষমতা এই সবই তার জন্মগত অর্জন। কিন্তু এতদ্‌সত্ত্বেও এই ক্ষমতার রূপায়ণ কোন্ শিশুর ক্ষেত্রে কত দ্রুত হবে কিংবা কী পরিমাণে হবে, সেই মাপ অনেকাংশে নির্ভরশীল তার বংশগতি ও জিনের ওপরে এবং অবশ্যই, তার চারপাশের ভাষিক অভিজ্ঞতার ওপরে।

ফলে, একাধিক শিশুকে পর্যবেক্ষণের মাধ্যমে যে-কোনো শিশুমাত্রেই, ভাষা অর্জনের সহজাত বোধ বা ক্ষমতা কী হতে পারে, তার একটি ন্যূনতম সাধারণ ক্ষেত্র নির্দেশ করা যেতে পারে। কিন্তু শিশুবিশেষে প্রত্যেকের ভাষিক অর্জনের যে বিশিষ্টতা রয়েছে, তাকে সাধারণ নিয়মের মধ্যে না ফেলে অনেকটাই অভিজ্ঞতালব্ধ জ্ঞানের ফলাফল হিসেবে দেখা প্রয়োজন। অনুকূল অভিজ্ঞতা কীভাবে ভাষিক অর্জনের এই প্রক্রিয়াটিকে ত্বরান্বিত করে, বা প্রতিকূল অভিজ্ঞতা কীভাবে ভাষা অর্জনে বাধা সৃষ্টি করতে পারে, পর্যবেক্ষণের নিরিখে এই সমানুপাত ও ব্যস্তানুপাতের একটি নির্ভরযোগ্য প্রমাণও এই পর্যবেক্ষণের মধ্যে রাখা সম্ভব। অর্থাৎ, গবেষকের মতে, যুক্তিবাদ বা অভিজ্ঞতাবাদ, ভাষা অর্জনের ক্ষেত্রে এই দুই মতবাদের একটি তাত্ত্বিক মিশ্রণকে (amalgamation) গ্রহণ করা প্রয়োজন। বৌদ্ধিক অর্জনের সহজাত ক্ষমতাটি যদি ভাষা অর্জনের মূল অভিমুখ নিয়ামক প্রক্রিয়া হিসেবে ক্রিয়াশীল হয়, তাহলে, অভিজ্ঞতাকে সেই প্রক্রিয়ার অণুঘটক হিসাবে স্বীকার করতে হবে। পরবর্তী পর্যায়ে এই দুটি প্রক্রিয়া ভাষা অর্জনে কীভাবে সহায়ক হতে পারে, গবেষক তাঁর নিজস্ব পর্যবেক্ষণজাত তথ্য দিয়ে তা উপস্থাপন করবেন।

**শিশুর বচনের প্রাথমিক স্তর: কলধ্বনির সূত্র ও ক্রন্দনজাত অভিব্যক্তি**

ভাষা ব্যবহারে সহায়ক বাগ্‌ধ্বনি বলার অনেক আগে থেকেই শিশুরা তাদের বাগ্‌যন্ত্র ব্যবহার করে নানারকম আওয়াজ তৈরি করতে থাকে। কাঁদা, কু-ধ্বনি, গলার মধ্যে গার্গল করার মতো ঘড়ঘড়ে আওয়াজ প্রভৃতি নানারকম শব্দ তারা করতে থাকে। যে-কোনো সময়ে, যে-কোনো জায়গায় জন্মানো শিশুদের প্রথম কথা বলার মধ্যে এই বৈশিষ্ট্যগুলোই দেখা যায়। এমনকি, বধির শিশুদের ক্ষেত্রেও এই স্তরটি স্পষ্টভাবে পরিলক্ষিত হয়[৪]। বোঝাই যায় যে, এই ধরনের ধ্বনি সৃষ্টি করার ক্ষমতা বা প্রবণতা শিশুদের শিখনসাপেক্ষ নয়। অর্থাৎ, বহির্প্রকৃতি থেকে উদ্ভূত কোনো উত্তেজনা বা অভিজ্ঞতালব্ধ উপাদান তাদের এই ধরনের ধ্বনি সৃষ্টির নিয়ামক হিসেবে কাজ করে না। এই পর্যায়ে গবেষক শিশুদের নানারকম কান্নার তারতম্য পর্যবেক্ষণ করে দেখেছেন, বিভিন্ন কারণ থেকে উদ্ভূত কান্নার ধ্বনিগত বিন্যাসও আলাদা। যদিও তঙ্কভা ইয়াম্পোলস্কায়া-র মতো অনেক বিজ্ঞানীরই মতে[৫], শিশুর কান্নাকে যথাযথ ভাষিক সিস্টেমের মধ্যে বিচার করা উচিত নয়, আবার লিবারম্যান প্রমুখ মনে করেন[৬], যেহেতু এই কান্নার মধ্যেও একটি বিশেষ

শারীরবৃত্তীয় অনুষঙ্গ এবং একেবারে নির্দিষ্ট কিছু ধরন জড়িত রয়েছে, তাই এই কান্নার মাধ্যমেও তাৎপর্যপূর্ণ অর্থ নির্ধারণ সম্ভব। কান্নার সময় এই পর্যায়ের শিশুরা মূলত যে ধরনের ধ্বনি ব্যবহার করে, সেগুলি সবই ঘোষধ্বনি, মূলত স্বর—/a/, /æ/, /ʌ/ এবং ক্ষেত্রবিশেষে /i/, /u/। কখনো-কখনো 'য়' শ্রুতি সমন্বিত ধ্বনি, যেমন /ai/ বা /ua/-ও তাদের মুখে শোনা যায়। খুব অল্পসময়ে সামান্য কিছু স্পর্শধ্বনিও তারা কান্নার মধ্যেই উচ্চারণ করে, বিশেষ করে /g/। তাদের এই পর্যায়ে উচ্চারিত ধ্বনিগুলি বিচিত্র প্রকার—ঘোষধ্বনি থেকে শুরু করে কর্কশ স্বর, কম্পিত স্বর, তীব্র চিৎকার, গুনগুন আওয়াজ, তীক্ষ্ণ স্বর, কোমল স্বর সবই বিভিন্ন সময়ে বিভিন্ন মেজাজে শুনতে পাওয়া যায়। সব মিলিয়ে, শিশুদের এই পর্যায়ের কান্নাকে কার্যকারণের বিচারে মোট চারটি ভাগে বিভক্ত করা যায়—ব্যথা, খিদে, অসুস্থতা এবং বিপদসংকেত।

সংগৃহীত তথ্যের ভিত্তিতে দেখা গেছে, বাচ্চাদের কান্না সাধারণত কতক্ষণ স্থায়ী হচ্ছে, সেই সময়ের বিচারে পরস্পরের তুলনায় তা অনেকটাই পৃথক। কখনও তাদের কান্না খুব অল্পসময় থাকে, যাকে 'ক্ষণস্থায়ী ক্রন্দন' (short cries) বলা যেতে পারে। এসব ক্ষেত্রে কান্নার (এখানে 'কান্না' বলতে কাঁদার গোটা প্রক্রিয়াটিকে বোঝানো হচ্ছে না, বরং এক-একবার কান্নাসূচক এক-একটি চিৎকারকেই 'কান্না' বলে বোঝানো হচ্ছে) স্থায়িত্ব প্রায় ১০০ মিলিসেকেন্ড। যদিও, বেশিরভাগ সংগৃহীত তথ্যের সাধারণীকরণ করলে দেখা যাবে, শিশুর কান্না গড়ে ৩০০-৬০০ মিলিসেকেন্ড পর্যন্ত স্থায়ী হয়। বেশ বেশিক্ষণ ধরে কাঁদলে, তার সময়কাল হতে পারে ২ সেকেন্ড, এমনকি কখনো-কখনো ৫.৫ সেকেন্ড (গবেষক কর্তৃক পর্যবেক্ষণের অধীন সর্বাধিক সময় পর্যন্ত কান্না) পর্যন্তও! ভাষার অধীন ধ্বনিসমূহের মধ্যে যে তাৎপর্য নিহিত থাকে, কান্নার মধ্যে থেকেও তেমন তাৎপর্য বিচার করার উদ্দেশ্যে যেভাবে কান্নার ঘটনাগুলি পর্যবেক্ষণের আওতায় আনা হয়েছে, তাতে কিন্তু কান্নার সময়কাল মাপা বা কোন্ কান্নার সময় শিশুর শ্বাসতন্ত্রের ওপরে তার কী কী লক্ষণ ফুটে উঠছে, তা বিচার্য নয়। বরং একই কান্নার পরম্পরার (অর্থাৎ গোটা একটি ক্রন্দন প্রক্রিয়ার) মধ্যে সংঘটিত কান্নাগুলি কীভাবে পরস্পর সম্পর্কিত হতে পারে, সেটিই অন্বিষ্ট।

এক-একটি ক্রন্দন প্রক্রিয়াকে আমরা অনেকগুলি কান্নার সমন্বয় বা পরম্পরা হিসেবে দেখতে চাইলে, প্রথমেই এই গোটা প্রক্রিয়াটিকে একাধিক ছন্দোময় বিন্যাস (rhythmic patterns) বা ক্রন্দনবৃত্তের (cry cycle) সমষ্টি হিসেবে দেখতে হবে। এই পদ্ধতিতে ক্রন্দনবৃত্তকে ছোটো-তুলনামূলক ছোটো-তুলনামূলক বড়ো ভাগে ভাগ করার কথা প্রথম বলেন বিজ্ঞানী স্টার্ক[৭]। এক-একটি ক্রন্দনবৃত্তে যে-কটি কান্নার সমন্বয় পাওয়া যাচ্ছে, তার ধরন এবং বিন্যাস দিয়ে কান্নার সঙ্গে জড়িত শিশুর এক-একটি আবেগ কীভাবে পৃথক হয়ে যাচ্ছে, তা নির্দেশ করা হল।

চিত্র ৩. ১-এ একটি শিশুর খিদেজনিত কান্না এবং ক্রমশ খিদে থেকে ব্যথাজনিত কান্নায় রূপান্তরিত হওয়া গোটা ক্রন্দনবৃত্তটির মধ্যে কান্নার দৈর্ঘ্যটি মাপা হয়েছে এবং সেই সঙ্গে এক-একটি কান্নার মধ্যে বিরতির সংখ্যাটিও হিসেব করা হয়েছে। খিদের কান্না গোড়া থেকেই অত্যন্ত জোরালো, অর্থাৎ এই কান্নার সূচনাপর্যায় অত্যন্ত লক্ষণীয়রকম শক্তিশালী। ক্রন্দনবৃত্তের অন্তর্গত কান্নাগুলির স্থায়িত্ব কম, অল্প সময়ের বৃত্তে একাধিক কান্না এখানে একটি ক্রন্দনবৃত্তে জায়গা করে নিয়েছে। এই কান্নাগুলিতে গলার জোর তুলনামূলক কম, কান্নাগুলির মধ্যে বিরতির সংখ্যা ও বিরতির সময়কাল বেশ বেশি। এত দীর্ঘ বিরতি কোথাও কোথাও ঘুমিয়ে পড়ার ইঙ্গিতবাহী। শিশুর খিদে সংক্রান্ত সংবেদন যত তীব্র হতে থেকেছে, ক্রমশ কান্নার ক্ষেত্রে তার গলার জোর তত বেড়েছে, কান্নার সময়কাল বেড়েছে, কমে এসেছে বিরতির পর্যায়গুলি।

চিত্র ৩.১: ক্রন্দনদৈর্ঘ্য ও বিরতির পর্যায়

একই ধরনের কান্নার সুরের একটি নির্দিষ্ট অধিধ্বনিমূলক বৈশিষ্ট্য আছে। সাধারণত এই ক্রন্দনবৃত্তে সুরের ওঠাপড়ার বিন্যাসটি ঊর্ধ্ব-নিম্ন-ঊর্ধ্ব এইরকম। কিন্তু বেশ কিছুকাল এই ক্রন্দনপর্যায়গুলি পুনরাবৃত্ত হতে হতে একসময় শিশু রেগে যায়, তার মধ্যে উন্মাদনাপূর্ণ উত্তেজক লক্ষণ খেয়াল করা যায় এবং এই পর্বে কিন্তু কান্নার সঙ্গে সঙ্গে বাগ্‌ধ্বনিগত কিছু প্রকাশও দেখতে পাওয়া যায়। যতক্ষণ না তার কান্নার কারণটিকে উপশম করা হচ্ছে, ততক্ষণ এই উত্তেজনার নিরসন সম্ভব হয় না।

চিত্র ৩. ২-এ খিদেজনিত কান্নার স্পেকটোগ্রাম ব্যান্ডটি দেখানো হয়েছে। একটি টেপ রেকর্ডারকে সাউন্ড লেভেল মিটারের সঙ্গে জুড়ে এই রেকর্ডিংগুলি করা হয়েছে। রেকর্ডিংগুলিকে সোনাগ্রাফের স্পেকটোগ্রাফ লুপে ফেলে স্পেকটোগ্রামগুলি তৈরি, যা এক-একটি ‘ক্রাই প্রিন্ট’ হিসেবে এখানে ব্যবহার করা হচ্ছে। ক্রাই প্রিন্টের ছবিতে শব্দতরঙ্গের তীব্রতা যত বেশি, কম্পন নির্ণায়ক রেখার রং তত বেশি গাঢ় হতে থাকে। খিদেজনিত কান্নার স্পেকটোগ্রামের প্রিন্ট বা ক্রাই প্রিন্টটি দেখলেও চিত্র ৩. ১-এর সঙ্গে মিলিয়ে স্পষ্টই বোঝা যাবে যে, কান্নার ধরনটি এখানেও শুরুতে বেশ জোরালো। ফলে ছবির প্রথমদিকে কম্পনরেখা গাঢ় রং ফেলেছে কাগজে। মাঝে কয়েকটি বিরতির কারণে জায়গায় জায়গায় কম্পনচিহ্নের রং হালকা। কোথাও কোথাও রং পড়েইনি, অর্থাৎ সেখানে পূর্ণ বিরতির পর্যায় এসেছে। আবার শেষের দিকে বিরতি পর্যায় কম, কান্নার ক্ষেত্রে গলার জোর বেড়ে ওঠায় কম্পননির্দেশক চিহ্নগুলির একটিকে অন্যটির চেয়ে আর ততটা আলাদা করাও যাচ্ছে না। একটানা গাঢ় রং পড়েছে কাগজে।

চিত্র ৩.২: খিদেজনিত কান্নার স্পেকটোগ্রাম

ব্যথাজনিত কান্না সাধারণত শুরু হয় আকস্মিকভাবে। একটি ক্রন্দনবৃত্তের শুরুর ক্রন্দন এককটি এখানে বেশ জোরালোভাবে শুরু হয়, এককগুলির মধ্যে বিরতির সংখ্যাও থাকে অনেক বেশি। খিদেজনিত কান্না যেমন ক্রমশ তীব্রতা বাড়ায়, এক্ষেত্রে প্রথমাবধিই কান্নার জোর থাকে অনেক বেশি। বিরতির পর্যায়গুলি হয় বেশ ছোটো ছোটো এবং একটি বিশেষ অধিধ্বনি কান্নার মধ্যে আগাগোড়াই খেয়াল করা যায়। বস্তুত, ব্যথার কারণের ওপরে নির্ভর করে স্বরের ওঠাপড়া ও তীব্রতাও উচ্চনীচ হয়ে থাকে। ব্যথার কারণ অপসারিত হওয়ার পরেও বেশ কিছুক্ষণ এই কান্নার রেশ সাধারণত থাকে। এই কারনেই, খিদেজনিত কান্নার সমাপ্তি পর্যায় আর ব্যথাজনিত কান্নার সমাপ্তি পর্যায়ের মধ্যে একটা বড়ো তফাত এইখানেই দেখা যায়।

চিত্র ৩.৩: ব্যথাজনিত কান্নার স্পেকটোগ্রাম

কোনো শারীরিক দুর্বলতা বা শারীরিক অসুস্থতা থেকে যে অস্বস্তি হয়, তারই প্রকাশ ঘটে শিশুদের অসুস্থতাজনিত কান্নার মধ্যে দিয়ে। এখানে অসুস্থতাজনিত কান্নার রেকর্ডিং-এর সময় যে শিশুটির কান্নার স্পেকটোগ্রাম

ব্যবহৃত হয়েছে, সে দীর্ঘ এক সপ্তাহ সর্দিকাশি ও নাক বন্ধ হয়ে যাওয়ার সমস্যায় ভুগেছে, ফলে তার রাতের ঘুম ব্যাহত হচ্ছিল। এই রেকর্ডিংটি তার অভিভাবক কর্তৃক রাতেই করা।

কান্নার রেকর্ডিংটি শুনলে বোঝা যায়, আগের কান্নার ধরনগুলির সঙ্গে এর মূলগত পার্থক্য হল, এই কান্নার মধ্যে শিশুটির গলার জোরের কোনো প্রভাব পড়েনি। কান্নার তীব্রতা দিয়ে ক্ষোভ বা বিরক্তি প্রকাশ করার যে বিষয়টি আগের কান্নাগুলিতে ছিল, এখানে সেই ভাবটি নেই। বরং শিশুটির কান্নার সঙ্গে মিশে আছে ক্লান্তি, অস্বস্তি সংক্রান্ত অভিযোগের ভাব। খিদে কিংবা ব্যথার কান্নায় যে জোরালো তীব্রতা, সর্বশক্তি দিয়ে চেঁচিয়ে আপত্তি জানানো, তার বদলে এখানে শিশুর গলার স্বর তীক্ষ্ণ, কিন্তু তীব্রতা একেবারে স্তিমিত হয়ে এসেছে।

অসুস্থতাজনিত কান্নার স্পেকটোগ্রামটি খেয়াল করলেও দেখা যাবে, সেখানেও ঠিক এই বৈশিষ্ট্যগুলিই ধরা পড়ছে। দীর্ঘ অসুস্থতা কীভাবে শিশুটির স্বাভাবিক শারীরিক ক্ষমতা, গলার জোর, শক্তি কিংবা উত্তেজনার মাত্রায় তফাত এনেছে, তা অন্যান্য স্পেকটোগ্রামের সঙ্গে এই স্পেকটোগ্রামটির তুলনা করলেই বোঝা যায়। দীর্ঘক্ষণ ধরে ফুঁপিয়ে ফুঁপিয়ে কান্নার মধ্যে দিয়ে ফুটে উঠেছে তার বিরক্তি, কষ্ট, ক্লান্তি। একবারে চিৎকার করে জোরগলায় না কেঁদে এই ঘ্যানঘ্যান করে অনেকক্ষণ ধরে একটানা কান্নার মধ্যে দিয়েই অসুস্থ শিশুটির কান্নার স্পেকটোগ্রাম তার অন্য কান্না সংক্রান্ত সংবেদনগুলি থেকে আলাদা হয়ে গেছে।

চিত্র ৩.৪: অসুস্থতাজনিত কান্নার স্পেকটোগ্রাম

এ ছাড়া অন্য আর-একটি কারণেও শিশুরা শব্দ করে কাঁদে। আচমকা কোনো কারণে ভয় পেলে বা কোনো হঠাৎ আওয়াজ, জোরে চিৎকার ইত্যাদি কারণে আকস্মিকভাবে ঘুম ভেঙে গেলে বাচ্চাদের এই ধরনের কান্না শুনতে পাওয়া যায়। তীব্রতা এবং গলার ওঠাপড়ার দিক দিয়ে এই কান্না বহুলাংশেই ব্যথাজনিত কান্নার সমার্থক। তবে ক্রন্দনপর্যায়ের বিন্যাস ব্যথাজনিত কান্নার ক্রন্দনপর্যায়ের থেকে একটু আলাদা।

এই কান্নার ধরনটিকে বিপদসংকেতসূচক কান্না বলে চিহ্নিত করা যেতে পারে। তবে এই কান্না যেমন শুরু হয় আচমকা, তেমনই এর সমাপ্তিপর্বও চলে আসে দ্রুত। যদিও, কান্নার কারণ, শিশুর ওপরে সেই কারণের মানসিক

প্রভাব, সেই কারণ অপসারিত হওয়ার কালপর্ব ইত্যাদির ওপরে এই কান্নার স্থায়িত্ব নির্ভরশীল। এই জাতীয় কান্না দ্রুত উপশম হয় বলেই এই কান্নার ক্রন্দনবৃত্তগুলির পিকের সংখ্যাও বেশি।

তবে, বহুক্ষেত্রেই বিপদসংকেতসূচক কান্না আর ব্যথাজনিত কান্নার মধ্যে পার্থক্য নিরূপণ করা একটু দুরূহ হয়ে পড়ে। ঘুমের মধ্যে কোনো শারীরিক অস্বস্তি বা যন্ত্রণা শুরু হলে, শিশুর কান্নার প্রাথমিক ধরনটি বিপদসংকেতসূচক কান্নার মতো হলেও ক্রমশ তা কিন্তু ব্যথাজনিত কান্নার ক্রন্দনপর্যায়ে পর্যবসিত হবে।

চিত্র ৩.৫: বিপদসংকেতসূচক কান্নার স্পেকটোগ্রাম

শিশুর বাক্-ব্যবহারের ক্ষেত্রে, কলধ্বনি পর্যায়ের অন্যতম অনুষঙ্গ এই চার রকম কান্না কিন্তু শিশুর ভাষাব্যবহারের নিরিখেও গুরুত্বপূর্ণ। ভাষাব্যবহারের সঙ্গে প্রত্যক্ষ এবং পরোক্ষ—উভয় সূত্রেই শিশুর ক্রন্দনপ্রক্রিয়াটি জড়িত। যদি পরোক্ষ ও গৌণ সংযোগটির কথাই আগে বিবেচনা করা যায়, তাহলে দেখা যাবে, ক্রন্দনপ্রক্রিয়ার মধ্যেই শিশুর সচেতনভাবে যে আওয়াজ করার চেষ্টা করে, সেখানে তার সদ্য আয়ত্ত করা ধ্বনিসমূহের প্রকাশও রয়ে যায়। প্রথমেই বলা হয়েছে, ক্রন্দনপ্রক্রিয়ার সঙ্গে সঙ্গে উচ্চারিত ধ্বনিপ্রচেষ্টার মধ্যে মূলত স্বরধ্বনিরই আধিক্য থাকে, ব্যঞ্জনধ্বনির মধ্যে থাকে কিছু কণ্ঠ্যধ্বনি (velar sound)। ক্রন্দনের সঙ্গে জড়িত এই ধ্বনিপ্রচেষ্টাকে কিন্তু ক্রন্দনজনিত অর্থহীন স্বরক্ষেপণ বলে এড়িয়ে যাওয়া চলে না। কারণ, শিশু স্বাভাবিক অবস্থায় যে কারণে এবং যেভাবে বাক্প্রয়াস চালায়, কান্নার সময়েও সেই একই কারণে এবং একইভাবে তার উচ্চারণের প্রয়াস শুরু হয়। সে যে ধ্বনিগুলি কলধ্বনি পর্যায়ে উচ্চারণ করে, সেগুলিই পুনরাবৃত্ত হয়ে ফিরে আসে কান্নার সঙ্গে।

আর ভাষাব্যবহারের প্রক্রিয়ার সঙ্গে এই ক্রন্দনধ্বনির প্রত্যক্ষ সম্পর্কটি ব্যাখ্যা করা যায় বার্তাপ্রেরণের তাগিদের নিরিখে। ঠিক যে মানসিক তাগিদ থেকে যোগাযোগের মাধ্যম হয়ে ওঠে ভাষা, সেই একই তাগিদ থেকে মানসিক আবেগ প্রকাশের মাধ্যম হয়ে উঠেছে শিশুর কান্না। কান্না তাই এক্ষেত্রে শুধু প্যারালাঙ্গুয়েজ হিসেবেই নয়, উপরন্তু 'ইমোশনাল সিগন্যালিং' বা মানসিক বার্তাপ্রেরণের একমাত্র উপায় হিসেবেও গুরুত্বপূর্ণ, যেহেতু এই শিশুগুলির তখনও প্রথাগত ভাষাব্যবহারের পরিণত পর্যায় শুরু হয়নি।

**উল্লেখ্য:** এখানে শিশুদের কান্না সংক্রান্ত যে তথ্যগুলি গৃহীত হয়েছে, তা মূলত কলকাতার রাজাবাজার সায়েন্স কলেজে সংরক্ষিত তথ্য। কিছু ক্ষেত্রে গবেষক সেই তথ্য পুনর্বিবেচনা করার উদ্দেশ্যে কিছু বিশেষ গবেষণাধর্মী জার্নালে প্রকাশিত তথ্যের সঙ্গে সেগুলি মিলিয়ে নিয়েছেন। তথ্যের যান্ত্রিক বিশ্লেষণের সময় প্রতি ক্ষেত্রেই সংশ্লিষ্ট বিভাগের বিশেষজ্ঞের দ্বারা সংগৃহীত তথ্য যন্ত্রস্থ করা হয়েছে। যান্ত্রিক নিয়ন্ত্রণ গবেষকের নিজের নয়।

**তথ্যসূত্র**

[১] Ott, Walter. *Locke's Philosophy of Language*. First Edition. United Kingdom. Cambridge University Press. 2004. page 126

[২] Putnam, Hilary. *Mind Language & Reality*: *Philosophical Papers Volume 2.* United Kingdom. Cambridge University Press. 1975. page 435

[৩] Piaget, Jean & Inhelder, Barbel. *The Psychology of the Child*. First Print. New York. Basic Books. 1966. page 145

[৪] Lenneberg, Eric H. & Rebelsky, Freda G. & Nichols, Irene A. 'The Vocalizations of Infants Born to Deaf and to Hearing Process'. *Human Development*. Vol. 8. No. 1. 1965. page 25

[৫] Yampol'skaya, Tonkova. 'Development of Speech Intonation in Infants During the First Two Years of Life'. *Studies on Language Development of Children*. Ferguson, C.A. & Slobin, D. I. (Eds.) 1973. page 128-138

[৬] Lieberman, Alicia F. & Horn, Patricia V. 'Psychotherapy with Infants and Young Children'. *Repairing the Effects of Stress and Trauma on early Attachment*. New York. Guilford Press. 2008. page 143

[৭] Stark, Rachel E. & Rose, Susan N. & McLagen Margaret. 'Features of Infant Sounds: The First Eight weeks of Life'. *Journal Of Child Language*. Vol. 2. Issue 2. United Kingdom. Cambridge University Press. 1975. page 205-221

Jadavpur Journal of Languages and Linguistics

ISSN: 2581-494X

# The Application Of Register Formality Scale In Bangla

Rusa Bhowmik
Jadavpur University

A R T I C L E I N F O

*Article history:*
Received 22/11/2022
Accepted 04/12/2022

*Keywords:*
Register Formality Scale,
Bangla,
Politeness and Solidarity,
Register,
Formality Shift

A B S T R A C T

The main aim of this paper is to see the applicability of the Register Formality Scale in Bangla. The study was conducted in Kolkata; the data was collected from native urban Bangla speakers with English as L2. The investigator remained as an addressee or auditor depending on the situation to avoid the observer's paradox. Originally, the data was collected from ten native urban Bangla speakers. Later, more data was collected from another set of ten native urban Bangla speakers to adjust the sex ratio and age discrepancy. The variables that played here a crucial factor in determining were gender, age, power and solidarity, and social setting and scene.

## 1.Introduction

Register is one of the components to understand the functioning of discrete social settings, occupational backgrounds in a range of varieties in a certain language that explains the different choices a speaker has in their arsenal (Wardhaugh, 2006). Thus, register was developed as a scale based on the five styles in spoken English in a form of model interpretation (Joos, 1961). Bangla has a three-tiered system of honorificty, quite similar to the other Indo-Aryan languages. The honorific markers open displays the importance of interpersonal communication in different characteristics. One of the most important features is the functionality and the employment of pronominal markers based on address terms and politeness markers. Therefore, the ability to comprehend different relationships in cross-cultural communication needs a tacit understanding even though it may seem similar to the same address system on a superficial level (Wardhaugh, 2006).

## 2.Objective

The main aim of this paper is to see the applicability of the Register Formality Scale in Bangla concerning the varied usage of 't̪ui'2P NH referred as inferior, informal 't̪umi'2P NH stated as ordinary (Ferguson C. A., 1991), and formal 'apni' 2PH.

## 3.Theoretical Background

### 3.1 Register

A register is a form of recognition, as a validation to be present in one certain setting. Halliday et al. (1964) denote that it can be determined by language choices at different times. The differences such as vocabulary or pronunciation to represent colloquialisms such as the difference often seen in Standard American English and African American Vernacular English (Poplack & Tagliamonte, 1991). In certain instances, a change in grammatical structure or word order pattern is often noted in pidgin and creoles, such as Haitian Creole and so on.

### 3.2 Register Formality Scale

It can also be determined in terms of usage based on different varieties in case of a diglossic situation, or in terms of formality to indicate the level of engagement and intimacy with the addressee. In the model, as discussed earlier, the Register Formality Scale consists of five styles; described as frozen, formal, consultative, casual, and intimate (Joos, 1961). The frozen style is also referred to as a static register. This style is specifically used in reiterating religious texts, or while quoting from the constitutions. The wordings remain unchanged, neither by usage nor by intention, purposefully to utter the same in its' essence every time in deliberation. This is an extremely rigid form of communication. The formal style is comparatively less rigid than its' previous counterpart. This type of register, as a rule, is used in formal situations as the name suggests, found in academic or professional discourses, business presentations, and technical vocabulary is expected in this setting. It is also seen in usage during the introduction of two strangers. In general, uninterrupted, one-way participation communication will often precede over having a conversation. A more relaxed approach is exercised in the consultative style. Communication may be allowed to pause or be interrupted and two-way participation is frequent as in a conversation of a doctor-patient or teacher-student scenario. Respectful gestures or usage of such titles are maintained in both formal and consultative styles. Casual style is the register used in any non-formal situation. This is mostly used in groups among friends, family, and acquaintances. Vernaculars and colloquialisms are widespread; expletives may also be used during a conversation, situations such as college students discussing a fun incident in a canteen, or a sleepover. The intimate register is rarely used in public space. An inside joke or gossip pertaining to close friends or lovers seem common. Gestures and non-verbal cues are also common between the intended speakers. Later, Quirk et al. (1985) developed the Register Formality Scale in a prolific five term distinction scale in terms of formal usage[1]. This developed scale helps in understanding the required communicative state and purpose.

### 3.3 Applicability

Register can be determined by a variety of other qualitative factors often discussed in different frameworks, primarily and collectively expressed based on the ethnographic framework (Hymes, 1974). Register is dependent mainly on the person and to some extent culture dependent. The level of formality can be represented in different cultures with different markers. Therefore, what may be considered informal in English may not be considered the same in French or Bangla; even in different English-speaking countries, the level of formality seems different, most prominently between the British and American (Brown & Gilman, 1960).

The seminal work on T and V by Brown and Gilman (1960) will be used as a reference to represent the three levels of honorificity and the findings were built upon in an analysis mainly on the response of participants based on the register. The Register Formality Scale is applied with regard to Bangla to understand the positioning of the second person pronouns in the contemporary period.

3.4 Historical perspective

There are three levels to represent the forms for the second person (in the standard variety of Bangla in Kolkata). In modern Bangla ‘t̪ui’, ‘t̪umi’ and ‘apni’ are singular forms. But, historically ‘t̪ui’ was old singular and ‘t̪umi’ was an old plural form of ‘t̪ui’ as discussed in the table below.

| | Old Singular (= New Singular, contemptuous or affectionate, for juniors and familiars). | Old Plural (> New singular, inferior and familiar). | New Plurals | |
|---|---|---|---|---|
| | | | Inferior and contemptuous | Ordinary and familiar |
| Nominative | t̪ui | t̪umi | t̪ora | t̪omra |
| Oblique | t̪o- | t̪oma- | t̪o- d̪er | t̪oma-d̪er |

Table 1: The Pronoun for the Second Person **(Chatterji, 1985)**.

Also, the present honorific form, i.e., ‘apni’ was an extension from the reflexive to the honorific second person pronoun, which is primarily an innovation in New Indo-Aryan. This feature is absent in Middle Indo Aryan, it is neither found in Old Bengali and early Middle Bengali, nor in the older literatures of other New Indo-Aryan languages (Chatterji, 1985).

**4.Research Methodology**

The study was conducted in Kolkata; the data was collected from twenty native urban Bangla speakers with English as L2. The investigator remained as an addressee or auditor depending on the situation to avoid observer’s paradox, i.e. the data can be only obtained by systematic observation yet the way people talk is not being systematically observed (Labov, 1972). This study has been conducted on a few variables, which specifically include age and gender among others.

**5.Findings and Discussion**

The variables that played here a crucial factor in determining were gender, age, power and solidarity, and social setting and scene. Originally, the data was collected from ten native urban Bangla speakers. Later,

more data was collected from another set of ten native urban Bangla speakers to adjust the sex ratio and age discrepancy.

5.1 Gender

The primary variable to discuss in this study is the speech variations found based on gender differences. It is not exactly possible to do a sociolinguistic study in a non-gendered way especially where there are gender differences in terms of the usage of language. Therefore, gender along with age and other variables play an important role in this study.

In the study, it was found that in the case of frozen form the only usage that is put to use is 'apni'. This usage was very frequent in the frozen form and is also equally used in formal situations. The use of 'apni' in both these cases was irrespective of gender. Although it is used in a few cases of consultative, it abruptly stops after that. There is no usage of 'apni' in the casual or intimate form of speech. It was seen with respect to gender that women preferred 'apni' over 'ṯumi' compared to men in the consultative register.

The use of 'ṯui' whereas is primarily found in intimate and casual situations. What was noticeable was the use of 'ṯumi' on the variety of contexts and situations, 'ṯumi' being used in case of consultative as well as casual and sometimes in case of intimate in the Register Formality Scale. This shows that 'ṯumi' has a wide range and overlaps the domain of both 'apni' and 'ṯui' which have distinct boundaries.

One of the findings here which was gender-based was that if the situation was not very informal (consultative for instance) then the women preferred 'apni' over 'ṯumi' compared to men. Even on casual encounters, women tried to be more polite than men by trying to use 'ṯumi' instead of 'ṯui' even if their addressee of the opposite gender used "ṯui". If it was a casual encounter and both of them were women then 'ṯumi' or 'ṯui' was used in mutual aspect.

Table 2: Female (10 speakers)

Table 3: Male (10 speakers)

It was also noticed that 'ṯumi' over 'ṯui' was used to maintain a social distance and didn't show much intimacy. Among men, it seems that being intimate was important than showcasing politeness. If there is

any similarity in the usage of pronominal among men and women it is usually found among the younger generation. This may be because women are trying to incorporate power and dominance like men (Wardhaugh, 2006). Also, this use partially depended on the social situation, in particular the qualitative characteristics of both the speaker and addressee.

5.2 Age

Another important factor which determined the usage of honorific, predominantly for 'ṯumi' and 'ṯui' was the age variable. In the case of frozen and formal register 'apni' dominates the whole area irrespective of age and gender. Politeness is expected and so as followed. But, in the consultative register, it is interesting to see that though older people notably the age group of 61-70 generally prefers 'apni' over 'ṯumi', younger people tend to shift towards in using 'ṯumi'. The formality which is somewhat restrained and maintained in the age group of 41-60 is not similar for both the genders; politeness over solidarity prevails and is followed by women and not men. Again this gender bias of politeness and solidarity diminishes and the age factor comes to play within the range of 21-40 age group. It can be seen that it is more common to use 'ṯumi' over 'apni' among the 21-40 age group in the case of the consultative register. Also, the usage of 'ṯui' is less frequent among older people in the casual and intimate register. Young females like their male counterparts prefer solidarity and intimacy over politeness. The gender bias is less among younger people and women's speech and men's speech are not so much distinguished and different among the 21-40 age group as it is in the 41-60 age group. There is considerable evidence that power is no longer as important as it once was in determining T/V usage; there has been a dramatic shift in recent years to solidarity, (p. 265).

Table 4: 20 speakers (usage of 'ṯumi')

Table 5: 20 speakers (usage of apni)

Table 6: 20 speakers (usage of ‘t̪ui’)

5.3 Politeness and Solidarity

The speaker may use mutual T or mutual V or asymmetrical T/V depending not only on the register but also on other factors. Those qualitative factors are not only the speaker’s age and gender that determines whether the speaker will use ‘apni’ or ‘t̪umi’ or ‘t̪ui’. It is dictated in terms of the addressee as well. It is exemplified in T-V distinction in many Indo-European languages where the relative social status of the speaker and hearer determines the usage of a 2nd person pronoun, such as ‘*tu’* or ‘*vous’* in French (Huang, 2007).

The age of the addressee determines whether the speaker will remain in terms of asymmetrical T/V usage or use symmetrical T. Also, this represents the two facets of politeness. Politeness can be either positive or negative, when the speaker tries to achieve solidarity by means of friendship, the use of compliments, and informal language use, then it referred to as positive politeness. Similarly, to express power, negative politeness is used by means of formality, indirectness, and deference. The different strategies used by the speaker determine the relationship tilting towards power or solidarity. Positive politeness is denoted when there is a symmetrical pronominal use and asymmetric T/V usage is utilized to show negative politeness (Brown & Gilman, 1960).

The urban Bangla speakers according to their age group usually prefer using ‘t̪umi’ or ‘t̪ui’ in the casual and intimate register. But, when the speakers were asked what sort of address term they use with their in-laws, the answer seemed quite interesting. Therefore, if their in-laws were older than them they used ‘apni’ even if they thought that was family and it was not formal. Now, if their in-laws were younger than them then it depended whether they would use ‘t̪ui’ or ‘t̪umi’ depending on how distant or close they were on kinship terms. Another important issue was the social setting to determine what register they will be using. One of the speakers and her uncle works in the same company. The speaker and addressee here use symmetrical V (formal register) in office but revert to symmetrical T (casual) at home. Another case where two brothers share the same workplace then the situation becomes different. Both of them use symmetrical T (‘t̪umi’) irrespective of place. It seems that the speaker and hearer have a choice of family and occupation (Wardhaugh, 2006).

5.4 Code

It is evident and natural that there will be code-switching among bilingual speakers. Here, all these speakers are urban Bangla speakers with L2 as English. One of the findings showed that in case of certain situations what determined the usage of ‘t̪umi’ or ‘t̪ui’ was metaphorical code switching.

Example:

(1) Conversation A

| Speaker1: | ami | *NET*- t̪a | j | ki | kor-lam, | puro | jhulie | diyechi |
|---|---|---|---|---|---|---|---|---|
| | I | NET-SG | that | what | do-PST-1P, | totally | hang | give-PRS-1P |

‘What did I do with the NET, I totally ruined it.’

| Speaker 2: | cap | nio | na | *boss*, | ʃɔb | bhalo | hɔbe |
|---|---|---|---|---|---|---|---|
| | pressure | take-PRS-2P (ordinary) | negative | boss, | everything | good | be-FUT-1P |

‘Don’t take pressure boss, it will turn out to be good.’

(2) Conversation B

| Speaker 3: | dhuʃ | *NET*-ta | d̪obalam | mone | hocche |
|---|---|---|---|---|---|
| | Oh! | NET-SG | drown-PST-1P | think | be-PRS-1P |

‘Darn, I think I ruined the NET’.

| Speaker 2: | ɛto | cap | niʃ | kɛno | jibon-e? |
|---|---|---|---|---|---|
| | so much | pressure | take-PRS-2P (inferior) | why | life-LOC |

‘Why do you take so much pressure?’

The same speaker (i.e. speaker 2) reacts once with ‘t̪umi’ and again once with ‘‘t̪ui’’. Speaker 1 and 3 is part of the same social network, age and gender. The speaker wanted to ease out the situation and to make it from serious to humorous he uses PRS-2P and ‘boss’ with speaker 1. Again, the same speaker uses ‘t̪ui’ with speaker 3. Both of these conversations are held in casual register.

**6. Conclusion**

There is no clear distinction for the usage of ‘t̪umi’ and ‘t̪ui’ in the informal registers for urban Bangla speakers in the Register Formality Scale. The usage of ‘apni’ is absent in the casual and intimate form of speech and ‘t̪ui’ is used only in informal speech predominantly by younger people. There is a preference of ‘t̪umi over ‘apni’ in the consultative form in general. The 61-70 age group use ‘apni’ and ‘t̪umi’; their usage of ‘t̪ui’ is nil. Women in this study demonstrated to commonly prefer being more formal than men, though a shift towards solidarity and intimacy can be seen among the younger generations. The younger age group prefers solidarity over power; speech differences based on gender are not so much distinguished anymore. There is an overlap between ‘apni’ and ‘t̪umi’ in the consultative register; yet, based on the preferences it can be construed that Bangla has three degrees of formality; ‘apni’ is honorific and high style largely exercised for the frozen and formal register; ‘t̪umi’ is non-honorific and middle style primarily used in the consultative and casual register and can be seen as a marker for non-honorific negative politeness to distinguish from ‘t̪ui’. There is also an overlap in the informal situation for both these non-honorifics, but based on the current trends of the formality shift towards symmetrical T usage it can be denoted that ‘t̪ui’ is non-honorific and low style chiefly as a marker for solidarity, and frequently used in the casual and intimate register.

**Acknowledgements**
I would like to thank all my informants for their undivided time and attention and earnest cooperation in the process of data collection. Some of the data has been earlier presented in ICOSAL 13, CIIL, Mysuru at 2018.

**REFERENCES**

Brown, R., & Gilman, A. (1960). The Pronouns of Power and Solidarity. *Style in Language* , 253-76.
Chatterji, S. K. (1985). *The Origin And Development Of The Bengali Language* (Vol. II). Calcutta: Rupa & Co.
Ferguson, C. A. (1991). Individual and social in language change: Diachronic changes in politeness agreement in forms of address. In R. L. Cooper, & B. Spolsky (Eds.), *The Influence of Language on Culture and Thought.* Berlin: Mouton de Gruyter.
Halliday, M. A., Mcintosh, A., & Strevens, P. (1964). *The Linguistic Sciences and Language Teaching.* London: Longmans.
Huang, Y. (2007). *Pragmatics.* Oxford: Oxford University Press.
Hymes, D. (1974). *Foundations in Sociolinguistics: An Ethnographic Approach.* Philadelphia: University of Pennsylvania Press.
Joos, M. (1961). *The Five Clocks.* New York: Harcourt, Brace and World.
Labov, W. (1972). *Sociolinguistic Patterns.* Philadelphia: University of Pennsylvania.
Poplack, S., & Tagliamonte, S. (1991). African American English in the diaspora: Evidence from old-line Nova Scotians. *Language Variation and Change , 3*, 301-339.
Quirk, R., Greenbaum, S., Leech, G., & Svartvik, J. (1985). *A Comprehensive Grammar Of The English Language.* London: Longman.
Wardhaugh, R. (2006). *An Introduction to Sociolinguistics* (Fifth ed.). Malden, USA: Blackwell Publishing.

---

[1] very formal – FORMAL – neutral – INFORMAL – very informal

Jadavpur Journal of Languages and Linguistics

ISSN: 2581-494X

# The Non-Homogeneity Of The Desire Predicate itʃtʃʰe In Bangla: Revolving Around The Syntactic And The Semantic Level

Debdatta Roychowdhury and Samir Karmakar
Jadavpur University

A R T I C L E I N F O

*Article history:*
Received 25/11/2022
Accepted 04/12/2022

*Keywords:*
Desire predicates,
Impersonal structure,
N V complex predicates,
clausal dependencies,
time adverbials,
Gappy stative predicates

A B S T R A C T

This paper offers a window showing the non-homogeneity of the desire predicate itʃtʃʰe 'wish' in Bangla (a.k.a Bengali; Indo Aryan), based on its neighbourhood with the light verbs. The studies on desire predicates in Bangla remain a bit drifted with very less exploration. We argue that the predicates conveying the sense of desire show some impelling empirical phenomena with some potential theoretical significance. Primarily this work shows how (and in what ways) 'desire' is expressed in Bangla; both lexically and functionally. The work then delves into the main avenue of interest i.e. explicating the heterogeneity of the predicate motivated by the presence of the light verbs kɔr- 'do', hɔ- 'happen', and atʃʰ- 'have'. Our main concern is to convey the fact that, despite the commonality i.e. they all carry the sense of desire, they do incorporate major differences. The heterogenic nature shows effects on three levels precisely- purely syntactic, at the level where there is interplay between the syntax and the semantics, and lastly it effects purely on the semantic level.

## 1. Introduction

Primarily we are going to provide a window that shows basically how the sense of 'desire' is conveyed in the Bangla discourse. There are desire predicates like *itʃtʃʰe* 'wish' and *tʃawa* 'want' which are used to express the sense of desire, observe the examples below.

(1) ram-er **itʃtʃʰe** ɔnil d̪ardʒiliŋ dʒa-k
ram-GEN wish anil.NOM Darjeeling.LOC go-SUBJN
'It is Ram's desire (that) Anil goes to Darjeeling.'

(2) ram d̪ardʒiliŋ dʒe-t̪e **tʃa-e**
ram.NOM Darjeeling.LOC go-INF want.PRS-3
'Ram wants to go to Darjeeling.'

The predicate *itʃtʃʰe* can also occur with light verbs as seen in (3) below. We won't be discussing this feature here in detail, because this is our major interest and we tend to preserve this for our main discussion.

(3) ram-er bari dʒe-t̪e **itʃtʃʰe** **kɔr-e**
ram-GEN home.LOC go-INF wish do.PRS-3
'Ram wishes to visit his home.'

One interesting aspect that is vital to mention at this point is that in Bangla, we have certain adverbials which occur in a sentence to imply a sense of desire. We have termed them as 'desiderative adverbials'; as in they modify event (e) type arguments. Let us look at the examples below,

(4) Ram **itʃtʃʰe kore** kʰæla- t̪a her-e gæ-l-o

sentential level. The predicate *itʃtʃʰe kɔra/ hɔwa* combine well with the 'frequency adverbials'. On the contrary, the predicate *itʃtʃʰe* cannot be modified by the adverbials denoting frequency.

viii) This situation helps us to build a strong claim about the 'Gappy Statives'. We have tried to analyse that *itʃtʃʰe kɔra/ hɔwa* denotes the [+ GAP] feature. On the other hand, the state conveyed by *itʃtʃʰe* holds for an extended without any discontinuity or 'gaps'; hence [-GAP].
ix) In the existing taxonomy postulated by Gabbay and Moracsik (1980), we showed where we can actually place *itʃtʃʰe* and *itʃtʃʰe kɔra / hɔwa*.

**References**


Bach, E. (1981). Time, Tense , and Aspect: An Essay in English Metaphysics . In P. Cole, *Radical Pragmatics* (pp. 63-81). New York: Academic Press.

Banerjee, D. B. (2021). What Gerund complements tell us about deontic necessity modals. *Proceedings of Sinn and Bedeutung* (pp. 130-147). https://doi.org/10.18148/sub/2021.v25i0.928.

Bayer, J. (1997). *CP- Extraposition as Argument Shift* . Linguististik Aktuell/ Linguistic Today .

Bayer, J. (1995). *On the Origin of Sentential Arguments in German and Bengali* . Studies in Natural Language and Linguistic theory .

Bhattacharya, T. (2013). Subjunctive in Bangla : The Syntax and Semantics of Mood and Tense journal . *Oxford University Press* .

Binnick, R. I. (1991). *Time and the Verb.* Oxford University Press.

Gronn, A. v. (2013). Tense in Adjuncts Part 2: Temporal Adverbial Clauses. *Language and Linguistics Compass , 7* (5), 311-327.

Heim, A. K. (1988). *Semantics in Generative Grammar* . Blackwell Publishers.

Hintikka, J. (1969). Semantics for propositional attitudes. In D. H. J.W. Davis, *Philosophical logic* (pp. 21-45). Dordrecht : D. Reidel Publishing Company .

Kearns, K. (2011). *Semantics* . Palgrave Macmillan .

Kratzer, A. (1996). Severing the External Argument from its Verb . In J. R. Zaring, *Phrase Structure and the Lexicon* (pp. 109-137). Kluwer/ Springer .

Klein, W. (1994). *Time in Language* . London and Newyork : Routledge .

Michael Bennett, B. H. (2004). Toward the Logic of Tense and Aspect in English. In B. H. Partee, *Compositionality in Formal Semantics* (pp. 59-109). Wiley-Blackwell.

Moravcsik, D. G. (1980). Verbs,events, and the flow of time. In C. Rohrer, *Time, Tense and Quantifiers* . Max Niemeyer Verlag .

Parsons, T. (1990). *Events in the semantics of English: A study in Subatomic Semantics.* The MIT Press.

Pearson, H. (2020). Attitude Verbs . *Companion to Semantics* , The Wiley Blackwell .

Rathert, M. (2012). Adverbials . In R. I. Binnick, *The Oxford Handbook of Tense and Aspect.* (pp. 237-268). Oxford University Press.

Smith, W. (2009). *Bengali reference grammar.* Cambridge University Press.

Thompson, H. R. (2004). *Toward A Definitve Grammar of Bengali- A practical Study And Critique Of Research On Selected Grammatical Structures.* ProQuest LLC (2017).

Vendler, Z. (1957). Verbs and Times. *The Philosophical Review , 66* (2), 143-160.

Jadavpur Journal of Languages and Linguistics

ISSN: 2581-494X

# নারী, সমকাম, পারিভাষা ও রাজনীতি

শঙ্খদীপ ঘোষ
যাদবপুর বিশ্ববিদ্যালয়

ARTICLE INFO

*Article history:*

Received 19/07/2022

Accepted 22/10/2022

ABSTRACT

ক. বিশ্বের বিভিন্নপ্রান্তে ঘটে চলা বিকল্প লিঙ্গ ও যৌনতার সংগ্রামে, পশ্চিমী দুনিয়ার এলজিবিটিকিউ মুভমেন্ট এবং তৎসংলগ্ন লিঙ্গ ও যৌনতার দর্শন ভাষা জুগিয়েছে। একইসাথে, মানুষের লিঙ্গ ও যৌন জীবনকে একমাত্রিক পরিচয়ের নিত্যতা থেকে বার করতে গিয়ে এই দর্শন মানুষের জীবনকে 'বিকল্প' কিছু জলরোধী পরিচিতির বন্ধনে পর্যবসিত করেছে। এই প্রবন্ধে সে বিষয়ে আলোচনা করে হয়েছে। বিভিন্ন নৃতাত্ত্বিক গবেষণালব্ধ তথ্যের ওপর ভিত্তি করে আমরা এই ব্যবস্থাপনার বিকল্প খোঁজার চেষ্টা করেছি এবং তা করতে গিয়ে ঔপনিবেশিক শাসনব্যবস্থার পূর্বের সমাজ-ইতিহাসকে দেখার তাগিদ অনুভূত হয়েছে। সেই ইতিহাস সন্ধান করতে গিয়ে আমরা বুঝেছি শুধু ভারতে নয়, পৃথিবীর বিভিন্ন সমাজব্যবস্থায় লিঙ্গ ও যৌনতার দর্শনে নারী-পুরুষ লিঙ্গদ্বৈত ও বিসমকামী যৌনতা ব্যতীত লিঙ্গ পরিচয় ও যৌনতাও স্বীকৃত হয়েছে। অনেকক্ষেত্রে তা 'বিকল্প' বলেও বিবেচিত হয়নি বরং মূলস্রোত হিসাবেই পরিগণিত হয়েছে। উল্লিখিত এই অনৌপনিবেশিক দর্শন পশ্চিমী দুনিয়ার ইউরোপকেন্দ্রিক বিকল্প লিঙ্গ পরিচয় ও যৌনতার দর্শনের নিত্যতাকে যেমন প্রশ্ন করে তেমনই একটি নমনীয় বিকল্প ব্যবস্থাপনার সন্ধানও দেয়।

খ. অন্যদিকে পরিভাষা অনুবাদের ফলে প্রাপ্ত পদার্থ (অর্থ বিশিষ্ট পদ)। অনুবাদ একটি প্রক্রিয়া। এর নিজস্ব রাজনৈতিক চলন ও অভিব্যক্তি রয়েছে এবং তা সবমসয় পরিভাষার রাজনীতির সাথে একই সূত্রে গাঁথা না'ও হতে পারে। যে রাজনৈতিক উপলক্ষ্য নিয়ে একটি শব্দ বা কড়চা (narrative) অনুদিত হয় তা যে সময়ের সাথে, সামাজিক-রাজনৈতিক-অর্থনৈতিক-লৈঙ্গিক-ধর্মীয়-বাজার ইত্যাদির চাহিদা অনুযায়ী বদলে যাবে এবং সে তার নিজস্ব রাজনৈতিক রূপরেখা তৈরি করবে তা বলাই বাহুল্য।

বিকল্প লিঙ্গ ও যৌনতার পাঠে নারী সমকামের অপ্রত্যাশিত অপ্রতুলতার কথা মাথায় রেখে, এই প্রবন্ধে (ক) এবং (খ) এর মধ্যেকার পারস্পরিক আদানপ্রদানের চরিত্র বিশ্লেষণ নারী-সমকামকে কেন্দ্র করে আবর্তিত হয়েছে।

*১. নারী ও সমকাম*

: what you need a women group for anyway?
: to address the women issues… singly and in a safe environment
: what is so safe about this environment?
: I'm a woman Mike, okay? And also a lesbian and a feminist…

Pride (2014)[1]

পিতৃতান্ত্রিকতা নারীদেরকে ঐতিহাসিকভাবে নিষ্পেষিত করে আসছে। সামাজিকভাবে, রাজনৈতিকভাবে, অর্থনৈতিকভাবে এমনকি ধর্মীয় ভিত্তিতেও যেভাবে নারীদেরকে বিভিন্নভাবে অসাম্যের স্বীকার হতে হয়েছে এবং এখনও হয়, তাতে বলা বাহুল্য বোধ হয় না যে নারী শব্দটিই পিতৃতান্ত্রিক সমাজ ব্যবস্থার একটি গুরুত্বপূর্ণ অংশ যা পিতৃতন্ত্র দ্বারাই গঠিত, নির্দেশিত এবং নিয়ন্ত্রিত। কোন স্তরই নিজেকে উচ্চতম বলে দাবী করতে পারে না যদি না সেখানে একটি নিম্নতর স্তরের কল্পণা না থাকে। পিতৃতান্ত্রিক সমাজ খুব সুচারুভাবে তার শৌর্য, তার লৈঙ্গিক অহংকার প্রকাশের জন্য এবং তার ক্ষমতার প্রয়োগক্ষেত্রস্বরূপ একটি নিম্নতর, কম শক্তিমান, সময়বিশেষে (তাদের ইচ্ছানুসারেই) অশুচি স্তরের কল্পণা করেছে – এবং যোনি সমন্বিত মানুষদের সেই স্তরে পর্যবসিত করেছে। শুধু তাই নয়, শিশ্ন সমন্বিত যারা, যারা তাদের দ্বারা কৃত এই সমাজব্যবস্থার সাথে লগ্নতা দেখাতে পারেনি তাদেরকেও সেই উচ্চস্তর থেকে নির্বাসন দেওয়া হয়েছে। যদিও এই ব্যাখ্যা ভীষণই একমাত্রিক। কারণ পুরাকালের বিভিন্ন নিদর্শন রয়েছে যেখানে দেখা যায় সমাজ নারীদের দ্বারা পরিচালিত হচ্ছে বা যেখানে নারী পুরুষের মধ্যে সেই অর্থে বিভেদ করা হচ্ছে না, কিংবা নারীরা পুরুষদের থেকে বেশি ক্ষমতা ভোগ করছেন। এই ব্যতিক্রমগুলি এটাই প্রমাণিত করে, যে-কোনো ধরণের ব্যবস্থাপনাই সাংস্কৃতিক; তাই কোনোটিকেই মূল, সত্য, নিত্য, অপরিবর্তনশীল (ক্রিয়াবিচারে এবং ঔচিত্যবোধে) বলা বা মান্য করার কোনো কারণ নেই। বিশেষ করে তা যদি (ঐতিহাসিকভাবে) একটি লিঙ্গের মানুষদের সুযোগ সুবিধা দিতে গিয়ে বাকি সকল মানুষ, যারা এই লিঙ্গ পরিচয়ের নয় কিংবা যারা তৎসংলগ্ন প্রাথমিক লিঙ্গ শর্তগুলি মানেন না, তাদের ওপর নিষ্পেষণের একটি ব্যবস্থাপনা হয়ে থাকে।

ইতিহাসের ওপর ইতিহাস চেপে এই ব্যবস্থাপনাগুলি আজ যেন আমাদেরকে সবদিক থেকে আষ্টেপিষ্টে ধরে আছে। তাই আপাতভাবে হয়ত মনে হয় যে এর থেকে নিষ্কৃতি পাওয়া একপ্রকার অসম্ভব। প্রতিটি অসাম্য ধরে তাদের ঐতিহাসিক গতিপথ খুঁজে তাদের উৎসস্থলে উপনীত হওয়াও অসম্ভব, কারণ তাদের ঐতিহাসিক গতিপথও সরলরৈখিক নয়। তবে কি কোনোদিনই এই অসাম্য থেকে মুক্তি পাওয়া যাবে না, এই প্রশ্ন আমাদের তাড়িত করেছে। সেখান থেকেই বোঝার চেষ্টা হয়েছে সেই মূল সুত্র(গুলিকে) যা প্রতিটি অসাম্যেই বর্তমান। সেটিকে খুঁজে বের করা, সেটিকে নির্দিষ্ট করা, তাদের অনিত্যতা প্রমাণ করা (যেগুলি আসলে শক্তিপ্রতিষ্ঠানগুলির ভিত্তি) এবং সেই শক্তিপ্রতিষ্ঠান(গুলি)কে সমূলে উৎপাটন করা, এটিই লক্ষ্য। তাই ঐতিহাসিকভাবে প্রাপ্ত নারীতন্ত্রের যে নিদর্শন তা

[1] কথোপকথনটি ২০১৪ সালে মুক্তিপ্রাপ্ত ছবি Pride-র একটি দৃশ্যের। ছবিটি ১৯৮৪ সালে ব্রিটেনের খনি অঞ্চলের শ্রমিকদের ধর্মঘটে সাহায্য করার জন্য LGSM (Lesbians and Gays Support the Miners)–র প্রতিষ্ঠার ওপর আধারিত।

আমাদের কাঙ্ক্ষিত নয়। কারণ, এখন পিতৃতন্ত্র শুধু 'পুরুষ' বা 'পিতা' অর্থে ব্যবহৃত হয় না। এটি শক্তিতন্ত্রেরই নামান্তর। যা নিজেকে ঐতিহাসিক ভাবে বদলেছে অথচ সব সময়েই নিজেকে 'চিরাচরিত' বলে দাবি করেছে; যা নিদানবাদে বিশ্বাসী, যা প্রতি মুহূর্তে তাদের নিদানে অবিশ্বাসীদের সমাজচ্যুত করার ভয় দেখায়। একদিকে যেমন দেখা যায়, পুরুষ হলেই এই শক্তিতন্ত্র থেকে রেহাই পাওয়া যায় না, সেরকমই নারী চরিত্রদেরও এই শক্তিতন্ত্রের মসনদে বসতে দেখা গেছে। এই শক্তিতন্ত্র নিজেকে শুধু একটি নির্দিষ্ট লিঙ্গের মধ্যে বাঁচিয়ে রেখেছে বা তার মাধ্যমে ক্রিয়া করছে এমনটা নয়। তাই পিতৃতন্ত্রর বিরুদ্ধে অভ্যুত্থিত যে নারীবাদী আন্দোলন তারও উচিত ছিল এই পিতৃতন্ত্র দ্বারা যারাই নিষ্পেষিত, অত্যাচারিত তাদেরকেই নারীবাদী আন্দোলনের সঙ্গী করা। কিন্তু নারীবাদী আন্দোলন তা করতে ব্যর্থ হয়েছে। নারীবাদী আন্দোলনও পুরুষতান্ত্রিকতার বিরুদ্ধে লড়তে গিয়ে এক ধরণের লৈঙ্গিক প্রকাশেই নিজেদের সীমাবদ্ধ রেখেছে এবং বিশ্বাস করেছে এইভাবেই পুরুষতন্ত্রকে শেষ করা যাবে। তা করতে গিয়ে, তারাও ভিন্নপ্রকৃতির অসাম্যের বীজ বপন করেছেন। Queer Theory-র অন্যতম স্রষ্টা Judith Butler তাঁর বই Gender Trouble-র ১৯৯৯ এর মুখবন্ধতে বলছেন , তিনি এই বইটি লিখতে সচেষ্ট হয়েছেন (এবং উপরন্তু নারীবাদী ভাষ্যের একটি বিকল্প ভাষণের প্রয়োজন অনুভব করেছেন) কারণ :

> "to counter those views that made presumptions about the limits and propriety of gender and restricted the meaning of gender to received notions of masculinity and femininity. It was and remains my view that any feminist theory that restricts the meaning of gender in the presuppositions of its own practice sets up exclusionary gender norms within feminism, often with homophobic consequences. It seemed to me, and continues to seem, that feminism ought to be careful not to idealize certain expressions of gender that, in turn, produce new forms of hierarchy and exclusion. In particular, I opposed those regimes of truth that stipulated that certain kinds of gendered expressions were found to be false or derivative, and others, true and original." (পৃ: viii)

বিজ্ঞানে যখন থিয়োরি লেখা হয়, তার একটি গুরুত্বপূর্ণ অংশ হল 'প্রোপোজিশন'। ধারেকাছে বাংলা হল, বিবৃতি বা দাবী। যে সে বিবৃতি নয়, সংশ্লিষ্ট গবেষণার ফল বা গবেষণার সাম্ভাব্য ফলের পূর্বাভাসস্বরূপ হাইপোথিসিসের যে বয়ান তাই-ই হল প্রোপোজিশন। এই বিবৃতির অন্যতম গুরুত্বপূর্ণ বৈশিষ্ট হল এই যে, ববৃতি যদি কতগুলো অংশে বিভক্ত হয় তাহলে সেই অংশ যেন একে অপরের সাথে স্ববিরোধীতায় না থাকে। থাকলে পুরো বিবৃতি বা প্রপোজিশনটিই ভুল। উদাহরণস্বরূপ একটি বাক্য নেওয়া যাক : 'আমি বাংলা, ইংরাজি, হিন্দি, জার্মান, স্প্যানিশ ভাষা জানি, অর্থাৎ আমি দু'টোর বেশি ভাষা জানি না'। এই বাক্যটিকে একটি সম্পূর্ণ বিবৃতি ধরলে এবং 'অর্থাৎ' এই

সংযুক্তিটির আগের ও পরের দুটি বাক্যকে যদি এই বিবৃতির দুটি বিবৃতাংশ ধরা হয়, তাহলে তারা স্ববিরোধীতায় অবস্থান করছে। ফলে পুরো বিবৃতিটিই ভুল।

নারী-পুরুষের শারিরীক-মানসিক লৈঙ্গিক সম্পর্কও এরকম একটা প্রোপোজিশন। একটা দাবী। দাবীটা কি? 'শিশ্ন নিয়ে জন্মালেই সে ছেলে, যোনি নিয়ে জন্মালেই সে মেয়ে'। এটাই প্রাথমিক লিঙ্গ-শর্ত। তাই নামকরণ থেকে জামা কেনা, খেলনা পছন্দ থেকে সাজগোজ সবেতে ছোটো থেকেই পুরদস্তুর এই দ্বিত্ব ভাব চোখে পড়ে। সমস্যা বাধে যদি বড় হতে হতে সেই বাচ্চাটি সমাজের চাপিয়ে দেওয়া এই শারীরিক-মানসিক সম্পর্ক তত্ত্বটি মানতে না পারেন। না মানার কারণ একটাই : তিনি নিজে সেটা অনুভব করতে পারছেন না। তারা প্রতিবাদ করছেন বা তাদের অজান্তেই (কখনো বা জ্ঞানত) তাদের ব্যবহারিক জীবনেও এই দ্বন্দ্বের ছাপ পড়ছে। সমাজের বেঁধে দেওয়া লিঙ্গ-শর্তকে এরা অতিক্রম করছেন বা transcends করছেন তাই তাদের বলা হয় ট্রান্সজেন্ডার।

নারী-পুরুষের শারিরীক-মানসিক দাবীর মতই আরেকটি দাবী : উভয় লিঙ্গের জন্য কিছু আদর্শ ব্যবহার বেঁধে দেওয়া হয়েছে। সেটা সাজগোজ থেকে কথাবলা, হাঁটাচলা থেকে বসা, কার কোনটা কাজ থেকে কে কাকে ভালোবাসবে, কে কার সাথে যৌন সম্পর্ক স্থাপন করতে পারবে সবেতেই বিস্তৃত। কিন্তু এই 'আদর্শ ব্যবহার পঞ্জিটি' অত্যন্ত অস্বচ্ছ, আমাদের মাথায় ছাড়া এটা কোথাও লেখা নেই। ফলে যুগে যুগে নারীদের ওপর সমাজের পুরুষপান্ডারা তাদের মর্জি মত জোরজুলুম চালিয়ে এসেছে, দেশ কাল ধর্ম অভেদে। আর পূর্বোল্লিখিত যাদের মন বিদ্রোহ করছিল, যারা তাদের এই শরীর নিয়ে খুশি ছিলেন না কিংবা এই প্রাথমিক লিঙ্গ শর্তের যে নিদানগুলির কথা উল্লেখ করা হয়েছে তা মানতে ব্যর্থ হয়েছেন, তাদেরকে সমাজ আরও হীনভাবে দেখে এসেছে।

কিন্তু, বিজ্ঞানেও অনেকসময় থিয়োরির প্রোপোজিশনে সীমাবদ্ধতা থাকে। অর্থাৎ থিয়োরি দ্বারা নিয়ন্ত্রিত ও বোধগম্য ঘটনার বাইরেও অনেক ঘটনা থাকে যা সেই থিয়োরি ব্যাখ্যা করতে অপারগ। যাদের বলা হয় ব্যতিক্রম। 'কেন এই ব্যতিক্রম?' সেই নিয়েও গবেষণা হয়। মূলত চেষ্টা করা হয় কি'করে আগের থিয়োরির প্রোপোজিশনের গাঁটটিকে আলগা করে বা নতুনভাবে বলে আরো বেশি সংখ্যক প্রাকৃতিক ঘটনাবলীর ব্যাখ্যাস্বরূপ সেই থিয়োরিটিকে প্রস্তুত করা যায়। যাতে ব্যতিক্রমের সংখ্যা কমে। যে থিয়োরি যত ভালোভাবে যত বেশি সংখ্যক প্রাকৃতিক ঘটনাবলীকে ব্যাখা করতে সক্ষম, সেই থিয়োরি তত বেশি ব্যবহারিক।

যে কোনো থিয়োরির একটি ব্যতিক্রমই সেই থিয়োরির সীমাবদ্ধতা বোঝাতে যথেষ্ট। অতএব, সমাজে উপস্থিত ট্রান্সজেন্ডার বা তৃতীয় লিঙ্গের মানুষরা যেমন একদিকে প্রমাণ করেন সমাজে প্রচলিত শারীরিক লিঙ্গ ও মানসিক লিঙ্গের যে অলজ্ঘনীয় গাঁটছড়ার প্রপোজিশন তা সীমাবদ্ধ, সেরকমই অন্যদিকে সম লিঙ্গের প্রতি যৌন আকর্ষণ অনুভব করেন যারা (যারা উভয় লিঙ্গের প্রতি যৌন আকর্ষণ অনুভব করেন তাদের ধরেই) তারা প্রমাণ করেন প্রাথমিক লিঙ্গ-শর্তের যে স্বযাচিত নিত্যতা তাও প্রকৃত পক্ষে একটি ছলনা, অন্যান্য নিদানের মতই একটি নিদান।

তাই প্রশ্ন উঠেছিল শারীরিক ও মানসিক গাঁটছড়ার প্রোপোজিশনের ব্যবহারিকতা নিয়ে। বোঝা গেল আদতে শারীরিক লিঙ্গ ও মানসিক লিঙ্গ সম্পূর্ণ স্বতন্ত্র দুটো সিস্টেম। একই কথা প্রযোজ্য যৌনাভিমুখতা বা সেক্সুয়াল

ওরিয়েন্টেশনের ক্ষেত্রেও (এটিও প্রাথমিক লিঙ্গ-শর্তের মধ্যে পড়ে)। তাই বলে এই নয় যে এই দুটি সিস্টেমের মধ্যে কোনো সম্পর্ক বা correlation নেই। বরং correlationটিই তো এতদিন ধরে আসতে আসতে তৈরি করা হয়েছে। সমাজবিজ্ঞানীরা বলছেন, এই আদর্শ লিঙ্গের যে ধারনা, সেটা তৈরিই হয়েছে জৈবিক শরীরের ব্যবহারিকতার ওপর নিয়ন্ত্রণ কায়েম রাখার জন্য। কিন্তু সাধারণ মানুষ এত বিজ্ঞান বোঝেন না। ফলে আমরা আমাদের থেকে আলাদা যারা, যারা পূর্বোল্লিখিত correlationটি দেখাতে পাচ্ছেন না তাদেরকে 'আলাদা' করে দেওয়া হয়েছে।[2]

এই পটভূমিকায় দাঁড়িয়ে আমরা মূল প্রবন্ধে ঢুকব। সমাজে চলে আসা বা দাবী করা কিছু নিত্য ব্যবস্থাপনার অনিত্যতার একটা আভাস দেওয়া গেল যা প্রবন্ধে পরবর্তীতেও অন্যভাবে কাজে আসবে।

## *২. অনুবাদ*

> Translation is the most intimate act of Reading. If Reading is understood as surrender oneself into the other's space, text's space, as much as possible.
>
> Gayatri Chakravorty Spivak[3]

অনুবাদ কি আমরা মোটামুটি জানি। একটি পাঠকে (Text) একটি ভাষা (বিশেষত যে ভাষায় পাঠটি লেখা হয়েছে) থেকে আরেকটি ভাষায় (যে ভাষায় পাঠটি অনুদিত হচ্ছে) __? 'একটি ভাষা থেকে আরেকটি ভাষায়' কি? 'লেখা হয়'? (যা ইতোমধ্যেই লিখিত তা কি পুনরায় লেখা যায়?) তাহলে কি রূপান্তর? রূপান্তরের অর্থ হল অন্য রূপ। অন্য রূপে উপস্থাপিত করাও যদি লক্ষ্য হয়, তাহলে অনুবাদের থেকে মৌলিক রচনাই কাঙ্ক্ষিত। অন্তত আমাদের অর্বাচীন চিন্তায় তাইই মনে হয়। তাহলে প্রশ্ন জাগে, রূপান্তরের গুরুত্ব অনুবাদের কোথায়? তাহলে অনুবাদ কি?

এই প্রশ্নের যদি একটু ঘুর পথে বুঝবার চেষ্টা করা হয়; 'অনুবাদ কি?' না জিজ্ঞেস করে যদি 'অনুবাদ কেন?' জিজ্ঞাসা করা হয়, তাহলে এর একটা আপাত নিরিহ উত্তর দেওয়া যায় : এক ভাষা থেকে আরেক ভাষায় অনুদিত করার মাধ্যমে জ্ঞানকে একটি জায়গা থেকে আরেকটি জায়গায় ছড়িয়ে দেওয়ার জন্য। এবার প্রশ্ন হল, এই ছড়িয়ে দেওয়াটা কি নিরপেক্ষ? নিরিহ? তার আগে দেখে নেওয়া প্রয়োজন, এই যে ভাষান্তর, অর্থাৎ, এক ভাষা থেকে অন্য ভাষায় অনুবাদ, তার বিস্তারের মাধ্যম 'ভাষা' নামক একটা বিষয়, তা এই 'ভাষা' কি নিরপেক্ষ?

---

[2] শঙ্খদীপ ঘোষ, *'কিন্তু, বৈষম্যের বিরোধীতায় যদি বৈষম্য হয়?'*, বঙ্গদর্শন : ইতিবাচক বাংলা, ২রা জুন, ২০২০। লিঙ্ক : https://www.bongodorshon.com/home/story_detail/lgbtq-right-in-youtube-and-tiktok?fbclid=IwAR02oPsNEgBBnvUEDmyYjD8U4EQ07bRH_7qevMfAsfXMJpxh3Sl01zIzcQM

[3] এই লাইনটি গায়ত্রী চক্রবর্তী স্পিভাকের একটি বক্তৃতার ভিডিও থেকে নেওয়া হয়েছে। ভিডিওটি ইউটিউবে বর্তমান। বক্তৃতার বিষয়ঃ 'What is it to Translate?'। লিঙ্ক : https://www.youtube.com/watch?v=NJ8TDXET5Qw

ভাষা একটি অস্ত্র। একটি মাধ্যম। আরো সোজা করে বললে হয়, tool। একটু তলিয়ে ভাবলেই দেখা যাবে, ভাষাই হচ্ছে তা যা দিয়ে আমরা সব কিছু করি। মনের ভাব তো শুধু কথা বলায় নয়, চিন্তা করায়, কোনো কিছুকে চিহ্নিত করায়, মনে রাখায়, দৈনন্দিন আমাদের অস্তিত্বকে বাঁচিয়ে রাখার সংগ্রামে ভাষাই একমাত্র হাতিয়ার। একই ভাষাগোষ্ঠীর মধ্যে ব্যক্তিগত পরিচয়, এবং আরো বৃহৎ রাজনৈতিক-সামাজিক মানচিত্রে গোষ্ঠীগত পরিচয়ের ধারক-বাহক ভাষা। ভাষা নির্দিষ্ট সময়াবকাশে ঐতিহাসিকভাবে প্রাপ্ত হয়। গোষ্ঠীগত পরিসরে সেই ঐতিহাসিকতাই আমাদের ইতিহাস, সংস্কৃতি ও বর্তমানের অস্তিত্বের কারণ, এবং এই বর্তমান আমাদের ভবিষ্যতের ভিত্তি। প্রতিকটা তর্কে কিংবা সংগ্রামে হাতিয়ার হল ভাষা, ভালোবাসার স্বীকারোক্তি থেকে অভিমানের অভিব্যক্তি প্রকাশিত হয় ভাষায়, অনুপ্রেরণার মাধ্যম ভাষা, অধ্যাত্মিক উন্নতির পরিচায়ক ভাষা ( ধ্বনিই ব্রহ্মজ্ঞান লাভের মাধ্যম, তাই হিন্দুশাস্ত্রে ধ্বনিকেই শব্দব্রহ্ম বলা হয়েছে)।

চমস্কির মতে এই ভাষা-দক্ষতা (Competence) আমাদের প্রজাতি-নির্দিষ্ট অভিযোজনীয় প্রারব্ধ। চমস্কি যে ভাষা দক্ষতার কথা বলছেন, সেটা কোনো নির্দিষ্ট ভাষা নয়। এই যে চাইলেই কোনো ভাষা শেখা যায় এবং সে ভাষার সীমিত কাঁচামাল ব্যবহার করে অসীম অভিব্যক্তি প্রকাশ করা যায়, মানুষ্য-প্রজাতির এই ক্ষমতার কথাই উনি বলছেন। এই ভাষা-দক্ষতাই আমাদের অন্য প্রাণী থেকে আলাদা করে দেয়। অতএব, আমদের মনুষ্য অস্তিত্বের ভাষ্যকার হল ভাষা।

প্রশ্ন উঠতে পারে, মনুষ্য জীবনের ভাষ্যরচনা ব্যতীত ভাষার কোনো স্বাধীন অস্তিত্ব আছে কি না? এই প্রবন্ধে সেই বিষয়ে আলোচনা না হলেও, এটুকু বুঝতে অসুবিধা থাকার কথা নয়, মনুষ্য জীবন থেকে ভাষাকে পৃথক করা আপাত দৃষ্টিতে সম্ভব নয়। এবার প্রশ্ন ওঠে মানুষ কি নিরপেক্ষ? একদমই না। মানুষ নিরপেক্ষ নয় বলার তাৎপর্য এই যে আমরা প্রতিনিয়ত বিভিন্নভাবে কোনো কিছু সাপেক্ষে নিজেদের অস্তিত্ব জানান দি, অন্যান্য বহু বিষয়ের সাথে দর কষাকষি করে নিজের অস্তিত্ব প্রতিষ্ঠা করার চেষ্টা করি, সেটা যে কোনো স্তরে হতে পারে। অর্থাৎ আপেক্ষিক। আর যা আপেক্ষিক, তা নিরপেক্ষ নয়। যখন, মানুষের অস্তিত্ব নিরপেক্ষ নয় তখন আমাদের অনিরপেক্ষ (বা রাজনৈতিক) অস্তিত্বের ভাষ্যকার ভাষাও নিরপেক্ষ নয়।

ঐতিহাসিকভাবে এই ব্যক্তিগত ও গোষ্ঠীগত দর কষাকষির মাধ্যমে যে জ্ঞান আহৃত হয়, তাই-ই আমাদের কাছে উপলব্ধ ভাষার মাধ্যমে প্রকাশ কিংবা লিপিবদ্ধ করা হয়। অনুবাদ এই আহৃত জ্ঞানই কিছুটা রেডিমেডভাবেই অন্যভাষায় অনুদিত করার মাধ্যমে স্থানান্তরে প্রেরিত করে। কিন্তু এখনও পর্যন্ত আলোচনায় ধরে নেওয়া হয়েছে যে অননূদিত ভাষা আর অনুদিত ভাষার ঐতিহাসিক প্রেক্ষাপট এক। কিন্তু ব্যবহারিক ক্ষেত্রে তা আদতে নয়। ইংল্যান্ডে নারীবাদী আন্দোলনের ঐতিহাসিকতা আর ভারতের নারীবাদী আন্দোলনের ঐতিহাসিকতা এক নয়; এরকম আরো বহু উদাহরণ দেওয়া যায়। অতএব, অনুবাদ শুধু ভাষান্তর নয়। যদি জ্ঞানের স্থানান্তরিতকরণ সাপেক্ষেও একে বুঝতে হয়, তবুও একটি আদর্শকে তার উৎস ঐতিহাসিকতা থেকে বিচ্ছিন্ন করে আরেকটি ঐতিহাসিকতাতে স্থাপন করতে সেই আদর্শের পুনর্যোজন (appropriation) প্রয়োজন। অনুবাদের গুরুত্ব এখানেই। অনুবাদ শুধু ভাষান্তর নয়, এটি

একটি ভাষা সংলগ্ন দেশের ঐতিহাসিক প্রেক্ষাপটে উদ্ভূত একটি আদর্শের সারটুকুকে তার রাজনৈতিক বিশ্বজনীনতার নিরিখে অন্য একটি ভাষা সংলগ্ন দেশের ঐতিহাসিকতায় ও রাজনীতিতে স্থাপন করে।

অনুবাদ শুধুমাত্র একটি ভাষার শব্দের অন্য ভাষায় সমার্থক শব্দ খোঁজা নয়। তাই গায়িত্রী চক্রবর্তী স্পিভাক বলছেন অনুবাদ হচ্ছে একটি পাঠের ঘনিষ্ঠ, অন্তরঙ্গ পঠন। এই পাঠ সবসময় একটি লিখিত নথি না হয়ে সম্পূর্ণ সমাজ হতে পারে। তার ইতিহাস, তার সংস্কৃতি হতে পারে। আর তার পঠন মানে শুধু পাঠ করা নয়, অভিনিবিষ্ট হয়ে এই ইতিহাসকে বোঝা, সমাজকে বোঝা, সংস্কৃতির সাথে নিজেকে লগ্ন করে নেওয়া। অনুবাদ হল :

> "a particular re-writing of an original text serving specific ideological and political purposes. A translation may constitute a political intervention, an attempt to re-signify familiar concepts through alternative interpretation of particular words, and/or to introduce new ways of thinking and talking about certain subjects." (Suyarkulova, ২০১৯, পৃঃ ৪৩)

কিন্তু মূল পাঠকে অনুদিত ভাষায় স্থাপন করতে গিয়ে মূল পাঠ থেকে কতটা সরা যায়? পুনর্যোজন করতে গিয়ে মূল পাঠকে আক্ষরিকতার বিচারে বিকৃত করা হবে না তো? সেটি কি একজন অনুবাদক করতে পারেন? এটা করতে গিয়ে কোথাও অনুবাদক লেখককে ব্রাত্য কিংবা ত্রুটিপূর্ণভাবে উপস্থাপিত হতে বাধ্য করবেন না তো? অনুবাদ নিয়ে আলোচনা করতে গেলে এই প্রসঙ্গও এসে পড়ে, কিন্তু এইসব প্রশ্নের উত্তর খোঁজা এই প্রবন্ধের লক্ষ্য নয়।

গায়িত্রী চক্রবর্তী স্পিভাক ভাষায় তিনটে চরিত্রের কথা বলেছেন। তিনি বলছেন যে কোনো ভাষারই তিন রকমের চরিত্র থাকেঃ আক্ষরিক (logical), আলঙ্কারিক (rhetorical), নৈশঃব্দিক (silence)। ভাষাবিজ্ঞানে এটিকে অভিধার্থ বা Semantic meaning এবং ব্যঞ্জনার্থ বা Pragmatic meaning এই দুইভাগে ভাগ করা হয়। নৈঃশব্দকে Pragmatic meaning-এর অধীনেই ধরা হয়। কিন্তু এই প্রবন্ধে ভাষার নৈঃশব্দিক চরিত্রটিকেও স্বতন্ত্র চরিত্র হিসাবে গ্রহণ করা হল। এর কারণ পরের পর্বে বিস্তারিত আলোচনা করা হয়েছে।

*৩. পরিভাষা*

> "যা বলার মত কথা নয়, তার আবার ভাষা কী?"
> -স্বাতী ভট্টাচার্য [4]

পরিভাষা হল অনুবাদের ফলে প্রাপ্ত পদার্থ। যদিও মূলত সংজ্ঞাবাচক শব্দের ক্ষেত্রে এটি প্রযোজ্য। যখন কোনো বৈদেশিক তত্ত্বকে একটি ভাষায় আমদানি করা হয় তখন সেই সংলগ্ন শব্দকে নয় হুবহু (অর্থাৎ তার অর্থ এবং ধ্বনি উভয়ই) আমদানি করা হয় (যাকে বলা হয় borrowing), আর নয়ত সেই শব্দের অর্থটিকে নিয়ে গৃহীত ভাষায়

[4] স্বাতী ভট্টাচার্য, *'যে দুনিয়ার অস্তিত্ব থাকার কথা নয়',* আনন্দবাজার পত্রিকা, ১৬ই নভেম্বর ২০১৯-তে প্রকাশিত। এটি আদতে শৌভেন্দ্র শেখর হাঁসদার বই 'My Father's Garden'-র পুস্তক সমালোচনা। লিঙ্ক : https://www.anandabazar.com/supplementary/pustokporichoi/review-of-my-father-s-garden-by-hansda-sowvendra-shekhar-1.1071260

উপস্থিত সেই শব্দের কাছাকাছি এক বা একাধিক শব্দ বা শব্দাংশ জুড়ে একটি স্বভাষিক শব্দ তৈরি করা হয় (যাকে loan translation বা calque বলে)।

এই loan translation-র ফলে প্রাপ্ত পদার্থটিই পরিভাষা। অনুবাদের থেকে পরিভাষাকে আলাদা করার কারণ হল, পূর্বের পর্বেই উল্লেখিত, অনুবাদের নিজস্ব রাজনৈতিক উদ্দেশ্য থাকে। কিন্তু অনুবাদ একবার হয়ে গেলে এবং সেটি সাধারণ মানুষের ব্যবহারিকতার মধ্যে ঢুকে গেলে সেই পরিভাষার ওপর অনুবাদকের কোনো ব্যক্তিগত মালিকানা কিংবা নিয়ন্ত্রণ থাকে না। অনুবাদক যে লক্ষ্য নিয়ে পুনর্যোজন করেন তা অভিনিবিষ্ট ও ব্যক্তিগত। অন্যদিকে পরিভাষা একবার কোনো একটি ভাষাগোষ্ঠীর ব্যবহারিকতায় ঢুকে গেলে তা স্বতন্ত্রভাবে পুনর্যোজিত হতে থাকে। তবে, এই পুনর্যোজন কিন্তু গোষ্ঠীগত। ব্যক্তিগত স্তরে এটি প্রয়াস পায় না তা নয় (অনুবাদকের প্রয়াসও এর মধ্যেই পড়ে), কিন্তু গোষ্ঠীগত স্তরে ব্যবহারের জন্য গোষ্ঠীগত সমর্থনও প্রয়োজন। অনেকসময় একই অর্থবিশিষ্ট শব্দের বিভিন্ন ধ্বনিতাত্ত্বিক প্রয়োগও দেখা যায়। তার মধ্যে থেকে কোনটি ভবিষ্যতে সেই আমদানিকৃত শব্দের পরিভাষা হিসাবে স্বীকৃতি পাবে (বা সমান্তরালভাবে একাধিক পরিভাষা হিসাবে থেকে যাবে কি না) তা কিন্তু আগে থেকে বলতে পারা যায় না। যেমন : Homosexual শব্দের তিনধরণের বাংলা পরিভাষা আছে : সমকামী, সমপ্রেমী এবং সমলৈঙ্গিক (হিন্দিতে এই শব্দটিই সমধীক ব্যবহৃত হয়)। যারা যে শব্দটি ব্যবহার করেন তাদের প্রত্যেকের আলাদা আলাদা রাজনৈতিক মত রয়েছে। রাজনীতি এখানে দলীয় রাজনীতি নয়, শব্দগুলি ব্যবহারের যে দর্শনগত মতপার্থক্য রয়েছে তা'ই বোঝানো হয়েছে। যেমন অনেকেই 'সমকামী' শব্দে 'কাম' শব্দটি রয়েছে বলে একে এড়িয়ে যান, তাদের মতে শরীরের থেকে অনেক গুরুত্বপূর্ণ মন, প্রেম এবং ভালোবাসা। অতএব, সমপ্রেমী শব্দটিই অনেকবেশি গ্রাহ্য। এদিকে সমলৈঙ্গিক শব্দটি same-sex এই অর্থে হয়ত বেশি উপযোগী, কিন্তু এটিকে homosexual শব্দের বাংলা পরিভাষা হিসাবে গ্রহণ করলে, শব্দটি হিন্দিতে এত বেশি প্রচলিত যে সেটি হিন্দি-আগ্রাসনের অংশ বলে মনে হতে পারে। উপরন্তু, যেখানে আমাদের ভাষায় ইতোমধ্যেই দুটি শব্দ রয়েছে। অন্যদিকে, 'সমকামী' শব্দটির ধনাত্মক দিক শব্দটির 'কাম' শব্দটিই। শব্দটি একধারে প্রতিবাদী এবং এটি আমাদের সমাজের যৌন শুচিবাইগ্রস্থতাকে প্রশ্ন করে। এছাড়াও, 'প্রেম' শব্দটির পরিসর সত্যিই এত বড় যে তাকে কি পরাকাষ্ঠায় সম-বিসম-উভ'তে ভাগ করা যায় তা বোধাতীত। কাম সেই অর্থে অনেক বেশি শারীরিক (মানসিক অর্থেও) এবং তাদের মধ্যে ভাগ করার একটি empirical ভিত্তি রয়েছে, যা শরীর স্বয়ং। 'সমকামী' 'উভকামী' এই শব্দগুলো যেহেতু একটি আন্দোলনের ফলে তৈরি হয়েছে, যে আন্দোলন যৌন শুচিবাইগ্রস্থতার বিরুদ্ধে, প্রাপ্তবয়স্ক মানুষের স্বাধীন যৌনাচারে নীতিপুলিশিগিরির বিরুদ্ধে, অতএব এখানে ভানের কোনো অবকাশ নেই। সেই দিক 'সমকামী' শব্দটি অনেকবেশি আপসহীন, যেখানে 'সমপ্রেমী' শব্দটি কোথাও গিয়ে যৌন শুচিবায়ুতাকেই শিলমোহর দেয়।

অনেক সময় একটি শব্দ বা শব্দাংশের বাংলা তর্জমা করলে তা সব পরিস্থিতিতে গ্রহণযোগ্য না'ও হতে পারে। যেমন, Pandemic শব্দের প্রায় একপ্রকার সর্বজনগ্রাহ্য বাংলা পরিভাষা হয়ে দাঁড়িয়েছে 'অতিমারি'। যদি 'pan-' এর বাংলা 'অতি' করা হয় তাহলে Pansexual-র বাংলা পরিভাষা করতে হয় অতিকামী/অতিপ্রেমী বা অতিলৈঙ্গিক। (pansexual-রা কোনটা পছন্দ করবে সেটাই দেখার!) কিংবা Pan-indian এর বাংলা দাঁড়ায় অতিভারতীয়।

অনুবাদের যে রাজনৈতিক লক্ষ্য থাকে, পরিভাষা সেই রাজনৈতিক লক্ষ্যের সাথে একই সরলরেখায় অবস্থান না'ও করতে পারে। বেশিরভাগ ক্ষেত্রেই করে না। কারণ পরিভাষার ভবিষ্যত রাজনৈতিক গতিপথ নির্ণয় করা কোনো অনুবাদকের পক্ষেই সম্ভব না। আবার, সময়ের সাথে সাথে শব্দের অর্থও বদলে বদলে যায়। ডি ডি কোসাম্বি বলেছিলেন যদি কোনো শব্দের প্রচলিত অর্থ বদলে যায়, তাহলে বুঝতে হবে সমাজে প্রভূত পরিবর্তন সাধিত হয়েছে। সেটা যদিও বৃহত্তর সময়াবকাশে।

এবার একটা জিনিস লক্ষ্য করে দেখার মত বিষয়ঃ Homosexual শব্দের বাংলা করা গেছে কারণ বাংলায় 'সম' 'কামী' 'প্রেমী' 'লৈঙ্গিক' ইত্যাদি শব্দ ছিল। কিন্তু 'pan' এর ধারেকাছে বাংলা করলে হয় 'সর্ব', 'অতি' নয়। এবার এ প্রশ্নও উঠতে পারে, এক শব্দের অনুদিত পরিভাষা কি একই হতে হবে? Pan শব্দের বিভিন্ন প্রয়োগে কি বিভিন্ন পরিভাষা ব্যবহার করা যায় না? করা যায় না বললে ভুল বলা হবে, কিন্তু সেটা কাম্য কি না সেটা বিচার্য। আবার, ধ্বনিগত সমতা বজায় রাখতে গিয়ে অর্থগত দিকে আপস করা যায় কি সেটাও ভেবে দেখার। সেই দিক থেকে 'Gay' বা 'Lesbian' বা 'Dyke' এর বাংলা যৎপরোনাস্তিই নেই। সেগুলিকে আমাদের ভাষায় উপস্থিত কোন শব্দ দ্বারা প্রতিস্থাপিত করা যায় সেই নিয়ে ভাবা যেতে পারে। আপাতত কোনো শব্দই নিজেকে এদের স্বভাষিক পরিভাষা হিসাবে দাবী জানায়নি।

Lesbian শব্দটির মধ্যে দুটি অর্থগত ভিত্তি রয়েছে। একটি নারী, অন্যটি সমকামিতা। অন্যদিকে Dyke শব্দটি মূলত শারীরিক লিঙ্গ, সামাজিক লৈঙ্গিক অভিব্যক্তি এবং সমকামিতা নিয়ে গঠিত। এরকম বহু শব্দ পাওয়া যাবে যাদের অর্থগত বিভিন্ন স্তর রয়েছে। যেগুলির বাংলা পরিভাষা তৈরি করতে গেলে সেই প্রতিটি স্তরকে মাথায় রাখতে হবে। সেই দিক থেকেই আমরা lesbian শব্দের বাংলা করেছি, নারী সমকামী।

যদি এই শব্দগুলোর বাংলা পরিভাষা তৈরি করা হয় কিংবা এই শব্দগুলিকে অবিকৃত ও অননূদিতভাবে গ্রহণ করা হয় তাতেও কিন্তু দুটি শব্দ এক না। কারণ, তাদের প্রেক্ষাপট আলাদা। "... if two languages contained superficially identical signs, with same phonetic content and same conceptual content, we still could not identify them as the 'same' sign". (Anderson, ১৯৮৫, পৃঃ ২৭)

যে শব্দই ব্যবহার করা হোক না কেন সেগুলি আদতে এক একটি চিহ্ন বা Sign। সস্যুর বলছেন, এই চিহ্ন বা Sign-গুলি দুটি ভিন্ন স্তর দ্বারা গঠিত : Signifier এবং Signified। Signifier হল চিহ্ন-সংশ্লিষ্ট যে ধ্বনিমালা, আমাদের মতিষ্কে সেই ধ্বনিমালার অভিঘাত আর Signified হল সেই ধ্বনিমালার সাথে যুক্ত ধারনা। অর্থাৎ, 'কুকুর' এই শব্দটা আদতে 'ক্+উ+ক্+উ+র্' এই যে ধ্বনিমালা, আমাদের মতিষ্কে এই ধ্বনিমালার অভিঘাত এবং এই শব্দটির সাথে সম্পর্কযুক্ত প্রাণীটির একটি আদর্শ চিত্র যা আদতে আমাদের সেই প্রাণীটি সম্পর্কে ধারনা, এটির মিশেলে গঠিত। এ দুটির মধ্যে সেই অর্থে কোনো নিত্য সম্পর্ক নেই। সম্পর্কটি খামখেয়ালী (arbitrary) এবং এই খামখেয়ালীপনাটি বাংলা ভাষাগোষ্ঠী সমর্থিত (Saussure, ১৯৫৯)।

একটু লক্ষ্য করে দেখা যাবে, এই Signified এর ধারনা বিষয়গত। চিহ্ন কিন্তু বিষয়গত নয়, বরং সমাজে একটি শব্দের অস্তিত্ব কিংবা মান তার সাথে জড়িত বিষয়গত ধারণায় নয় বরং সেই ধারনাকে সংশ্লিষ্ট সমাজ কিভাবে গ্রহণ করছেন তার ওপর নির্ভর করে অর্থাৎ বিষয়ীগত। যৌনতা বিশ্বজনীন, তাই সমস্ত ভাষাতেই এর বিষয়গত ধারনা থাকবে, ফলে যৌনতা বিষয়ক শব্দও থাকবে কিন্তু এই সম্পর্কিত বিষয়ীগত ধারনা কি তার ওপর নির্ভর করবে যৌনতা সম্বন্ধিত শব্দগুলির মান। যেমন, বাংলায় যৌনতা সম্বন্ধিত কিছু হোলসেল শব্দ আছে যেগুলি যৌনতা বিদ্যাচর্চা করার জন্য যথেষ্ট নয়। উদাহরণ স্বরূপ বলা যায়, বাংলায় sex এবং gender-এর মধ্যে পার্থক্য করার অবকাশ নেই। কারণ উভয়ের জন্যেই 'লিঙ্গ' শব্দটি নির্ধারিত। এদের মধ্যে পার্থক্য করতে শারীরিক লিঙ্গ-সামাজিক লিঙ্গ এইভাবে বলতে হয়। কিন্তু শব্দগতভাবে লিঙ্গ-পরিচয় সেই একইভাবে লিঙ্গের সাথে যুক্ত হয়ে যাচ্ছে। লিঙ্গকে রেখে দিয়ে লিঙ্গাতীত কিছু আওরাবার চেষ্টায় ভাষা এক্ষেত্রে প্রতিবন্ধকতার সৃষ্টি করছে।

এখানেই আরেকটি জিনিষও বলে নেওয়া শ্রেয় যে, যৌনতার বিভিন্ন স্তরের মধ্যে সূক্ষ্মাতিসূক্ষ্ম পার্থক্য পরিলক্ষিত হয়েছে বলেই একটি ভাষায় বিভিন্ন স্তরের পার্থক্যের জন্য বিভিন্ন শব্দ সূচীত হয়েছে। অর্থাৎ বিপরীত দিক থেকে বললে হয়, আমাদের সমাজ যৌনতা বিষয়ক এই সূক্ষ্মাতিসূক্ষ্ম পার্থক্য পরিলক্ষন করেনি, করাকে প্রশ্রয় দেয় নি বা করলেও তাকে গুরুত্ব দেয়নি। আমাদের ভাষায় যৌনতা সম্বন্ধিত শব্দের দীনতাই তা প্রমাণ করে। অতএব, যা বলা যায় না তার জন্য কোনো ভাষাও নেই। আবার, যদি এই বিষয়ক চর্চা হয়েও থাকে তাহলে সেই শব্দগুলিকে মান্য ভাষায় স্থান দেওয়া হয়নি। ফলে সেই ভাষাগুলিকে আকাদেমীয়ভাবে কিংবা গুরুগম্ভীর পরিসরে ব্যবহার করা যায় না। এই কারণেই আমাদের বিদেশি শব্দ আমদানি করতে হয়। যদিও এর পরিহাসও আছে।

এরকমই একটি দৃষ্টান্ত : নেপাল। নেপালে প্রান্তিক লিঙ্গ পরিচয় ও বিকল্প যৌনতার মানুষদের অধিকারের যে আন্দোলন, বলাই বাহুল্য, যা পাশ্চাত্যের Gay Liberation বা Queer Movement দ্বারা অনুপ্রাণিত। তারা আন্দোলনের আদর্শের সাথে সাথে বিদেশি শব্দবন্ধগুলোও গ্রহণ করছেন। কারণ, তাদের মতে তাদের স্বদেশী যে শব্দবন্ধগুলি রয়েছে তা সামাজিকভাবে অপমানজনক। উল্টোদিকে বিদেশি ভাষার শব্দগুলির জনপ্রিয়তা ও তথাকথিত 'সম্মান' অনেক বেশি। অনেকের মতে, তারা তাদের দেশীয় 'অপমানজনক' শব্দগুলির বিকল্প শব্দ চান কারণ সংশ্লিষ্ট দেশীয় শব্দের সাথে জড়িত যে ঐতিহাসিক ঘৃণা, তাচ্ছিল্য, বিদ্বেষ ও সামাজিক শুচিবাইগ্রস্থতা, সেগুলিকে সাথে নিয়ে সাধারণ জনমানসে এই আন্দোলন ও সংশ্লিষ্ট মানুষজনদের সম্পর্কে সচেতনতা গড়ে তোলা সম্ভব নয় (Caviglia, ২০১৯)।

অন্যদিকে বিদেশি শব্দগুলোর ইতিহাস দেখলেও আমরা দেখি যে সেই শব্দগুলো তাদের সমাজেও হীন হিসাবেই পরিগণিত হয়েছে। Queer Nation Manifesto-তে Queer শব্দবন্ধটি ব্যবহারের স্বপক্ষে বলা হচ্ছে (Anonymous, ১৯৯০):

> Using "queer" is a way of reminding us how we are perceived by the rest of the world. It's a way of telling ourselves we don't have to be witty and charming people who keep our lives discreet and marginalized in the straight world.

Pride (২০১৪) ছবিটিতেও একটি ডায়লগ আছে যেখানে একটি চরিত্র তার সহযোদ্ধাদের, সমাজের দেওয়া বিদ্বেষমূলক বাচনকেই হাতিয়ার করে ঘুরে দাঁড়ানোর কথা বলছেন : There is a long and honorable tradition in the gay community .... when somebody calls you a name ...you take it and you own it.

পরিহাসের জায়গাটা আশা করছি ধরা যাচ্ছে। গায়িত্রী চক্রবর্তী স্পিভাক এক জায়গায় লিখছেন :the status of a language in the world is what one must consider when teasing out the politics of translation (Chakravorty Spivak, ১৯৯৩, পৃঃ ১৯১)। ফলে, ইংরেজি ভাষার বিশ্ব রাজনৈতিক যে দাপট, মান বা কদর তা তাদের অন্তর্ভাষিক যে অত্যাচার বা বিদ্বেষের ইতিহাস তাকে ভুলিয়ে দিচ্ছে কারণ যে সমাজে শব্দগুলি গ্রহণ করা হচ্ছে সেখানকার সাধারণ মানুষ এই ইতিহাস সম্মন্ধে জ্ঞাত নন। উল্টোদিকে, ইংরেজি ভাষা ও সমাজ বিষয়ে আমাদের মোহ, এই শব্দগুলির গায়ে শব্দগুলির ধারনাকেন্দ্রিক যে স্বদেশীয় বিদ্বেষ তা লাগতে দিচ্ছে না। যদিও রাজনৈতিক কৌশল হিসাবে এর ভূমিকা অস্বীকার্য নয়।

প্রশ্ন ওঠে, সব জায়গায় বা সবসময়ই কি ইংরেজি ভাষা থেকে গৃহীত শব্দবন্ধ আমাদের এই ভাবেই সাহায্য করে? উত্তরটা না। কারণ আজকের জনপ্রিয় প্রান্তিক লিঙ্গ পরিচয় ও বিকল্প যৌনতার ধারনাও কিন্তু ইউরোপ-কেন্দ্রিক। তারা আগের আঁটসাঁট মানসিক-শারীরিক লিঙ্গের একাত্মতার গাঁটছড়া ভেঙেছে বটে কিন্তু তার জায়গায় একই রকম আঁটসাঁট আরো কিছু পরিচয় তৈরি করেছে। Lesbian, Gay, Bisexual, Transgender ইত্যাদি। এই পরিচয়গুলিরও কিছু নির্দিষ্ট চাহিদা রয়েছে। এখানেও নেপালের একটি দৃষ্টান্ত নেওয়া যথোচিত হবেঃ নেপালে যে সংগঠনটি অনেকদিন ধরে এই আন্দোলনকে সংগঠিত করছেন, Blue Diamond Society(BDS), সেই সংগঠনও, যারা নিজেদেরকে সমাজের মূলস্রোত থেকে আলাদা দেখাতে অক্ষম, অনেকসময়ই তাদের সংগঠনের সদস্যপদ দিতে চায় না (Caviglia, ২০১৯, পৃঃ ৮০)।

সমস্যা এই নয় যে তারা একটি বিদেশি আমদানিকৃত রাজনৈতিক আদর্শকে আপন করে নিজেদের অস্তিত্বের লড়াই লড়ছেন, কিন্তু সমস্যা বাধে তখনই যখন নিজের সমাজ, নিজেদের ইতিহাস, নিজেদের মানুষজনদের সুবিধা অসুবিধা অস্বীকার করে শুধুমাত্র সেই বৈদেশিক নীতির কাছেই দায়বদ্ধ থাকা হয় এবং সেটিকেই আন্দোলনের পরাকাষ্ঠা হিসাবে মেনে নেওয়া হয়। সমাজের যে প্রশ্নাতীত প্রথাকে প্রশ্ন করে বিদেশে (পাশ্চাত্যে) এই আন্দোলনের উদ্ভব, সেটিই স্থানান্তরে নিজেকে প্রশ্নাতীত পর্যায়ে উন্নীত করছে; এটিকেই নব্য-উপনিবেশিকতাবাদ বলা হয়।

এরকম ভাবার কোনো কারণ নেই যে বিদেশে এই শব্দগুলির উদ্ভাবন ও আমাদের দেশে তাদের আগমনের আগে আমাদের দেশে এই ধরনের বিকল্প যৌনতার অভ্যাস হত না। অবশ্যই হত। এটিকে অস্বীকার করলে, আধুনিক ভারতে যারা সমকামিতা ইত্যাদিকে আমদানিকৃত বিদেশি সংস্কৃতি বলে দাবি করছেন তাদের দাবীকেই জোরাল করা হয়। বরং, ইংরেজরা আসার পরেই তাদের ভিক্টরিয়ান মোরালিটিস্থ লিঙ্গ পরিচয় এবং মান্য যৌনতার ধারনা আমাদের ওপর চাপিয়ে দেওয়া হয়েছে। ফলে, ১৯০ বছরের ঔপনিবেশিক শাসনকালের ফলস্বরূপ আমাদের মধ্যেও তাদের শুচিবাইগ্রস্থতার ভূত ঢুকে গেছে। এখানে শব্দের অনুপস্থিতির একটি বিকল্প ভাষ্য উঠে আসে। কোনো একটি শব্দের

সংজ্ঞাবাচক শব্দের অনুপস্থিতি মানেই তার অস্তিত্বের অনুপস্থিতি নয়। মায়া শর্মা ভারতের প্রান্তিক অঞ্চলের নারী সমকামীদের নিয়ে কাজ করতে গিয়ে এই শাব্দিক নৈঃশব্দের সম্মুখিন হয়েছেন। তিনি এই প্রসঙ্গে বলছেন :

> In the effort to get this critical information, if I was given only silence and ambiguity, then this was the material I would have to work with. If the silence could not be or were not to be broken, I could at least render that silence visible, acknowledge its presence, its power, its contradictions and inevitable consequences. (Sharma ২০০৬, পৃঃ ১১৪, Hawthorne, ২০০৭, থেকে গৃহীত, পৃঃ ১২৬)

প্রশ্ন করার সময় এসেছে, কোনটি গুরুত্বপূর্ণ, জীবন যেটা প্রাত্যহিকভাবে বাঁচা হয় নাকি সেটিকে নির্দিষ্টভাবে ব্যক্ত করার জন্য সংজ্ঞাবাচক কোনো শব্দ? শুধু বাঁচা নয়, কিভাবে বাঁচা, এই প্রশ্নটিও গুরুত্বপূর্ণ। সেই বাঁচার ধরন এই ইউরোপ-কেন্দ্রিক ক্যুয়ার আন্দোলনের পরিচয় সারির যে সংজ্ঞা (বা দাবী) তার সাথে না'ও মিলতে পারে। এই যে নামগুলি, গে লেসবিয়ান, বাইসেক্সুয়াল ইত্যাদি, এদের মধ্যে যে একটি অলঙ্ঘনীয় প্রাচীর আছে, যার দুদিকে অবস্থানের ফল দু'ধরনের জীবন, দু'ধরনের রাজনীতি। অনেকসময়ই তা পরস্পর বিরোধী। যেমন, ক্যুয়ার কম্যুনিটির মধ্যেও বাইসেক্সুয়ালদের একঘরে করে রাখার একটি প্রবণতা লক্ষ্যণীয়। তাদের 'সুবিধাবাদী' ইত্যাদি তকমাও দেওয়া হয়। ফলে না তারা মূলস্রোতে গৃহীত হন, না তারা কম্যুনিটির মধ্যে সম্মান পান।

Rust (১৯৯২) দেখিয়েছেন কিভাবে লেসবিয়ান এবং বাইসেক্সুয়াল মহিলাদের ভিন্নধর্মী পরিচয়ের আড়ালে আসলে তাদের জীবনের অনেকটা জায়গা সাধারণ (shared), কিন্তু এই সাধারণ অভিজ্ঞতা তাদের মধ্যেকার দূরত্ব মেটানোর বদলে আসলে বিভিন্নভাবে বাড়িয়ে দিচ্ছে। যাই হোক, তাঁর গবেষণায় তিনি খুব গুরুত্বপূর্ণ একটি জায়গা ধরেছেন। তাঁর গবেষণায় অংশগ্রহণকারী লেসবিয়ান মহিলাদের মধ্যে এইদিক দিয়ে সমতা রয়েছে যে তারা তাদের যৌনাভিমুখতা উপলব্ধি করার এক বছরের মধ্যে বিপরীত লিঙ্গের কারোর সাথে সম্পর্কে যান নি বা শারীরিকভাবেও মিলিত হননি, কিন্তু তার মানে এই নয় যে তাদের বিপরীত লিঙ্গের প্রতি যৌন আকর্ষণ শূন্য বা নেই। শতাংশের বিচারে তা অবশ্যই বাইসেক্সুয়াল মহিলাদের থেকে কম, তাও তাকে অস্বীকার করা যাচ্ছে না। তিনি এই সূত্র ধরে বলছেন :

> "... it appears that heterosexual feeling are permitted to exist alongside lesbian identity as long as they are not acted upon; the maintenance of lesbian identity demands behavioral, but not emotional, exclusivity." (Rust, ১৯৯২, পৃঃ ৩৮০)

Rust-র এই গবেষণা মূলত পাশ্চাত্য কেন্দ্রিক। তাতেও দেখা যাচ্ছে LGBTQ+–এ পরিচয়ের যে ধারনা ও দাবী তা আপাতভাবে মানা হলেও সর্বান্তকরণে এই দাবীগুলির সাথে তাদের সাধারণ জীবনের একাত্মতা নেই। কারোর নেই এ বলা উদ্দেশ্য নয়; কিন্তু যাদের নেই, তাদের কি এই আন্দোলনের অংশ হিসাবে অস্বীকার করা হবে? আর যাদের এই একাত্মতা নেই তারাই কি প্রমাণ করে যে পালিত যৌন জীবন এবং তার সাথে তাদের LGBTQ+ movement–র যে দাবী তা অনিত্য! (এই অনিত্যতা আমরা প্রবন্ধের প্রথমে সমাজে প্রচলিত তথাকথিত সামাজিক-শারীরিক লিঙ্গ পরিচয় ও যৌনাচারের দাবীতেও দেখেছিলাম)। L, G, B, T, ইউরোপ-কেন্দ্রিক এই পরিচয়গুলির পরস্পরের মধ্যে যে জলরোধী চরিত্র তার অনিত্যতার কিছু উদাহরণ আমারা পরের পর্বে আলোচনা করব। অনিত্যতা বলতে, এই পরিচয় সারির যে দাবী, বা এই পরিচয়গুলি তৈরি করার পেছনে যে সামাজিক-যৌন জীবনের বয়ান তাই

একমাত্র নয়। এই উদাহরণগুলো মূলত আমাদের ভারতীয় উপমহাদেশের ঐতিহাসিক গ্রন্থ সমূহ ও দর্শনাদি থেকে গৃহীত। অন্যান্য কিছু জনজাতি থেকেও ভাষাগত কিছু উদাহরণ দেখা হবে যা প্রমাণ করবে উপনিবেশিকতাবাদের পূর্বেও বিভিন্ন জনজাতি ও সংস্কৃতিতে বিকল্প লিঙ্গ পরিচয় ও বিসমকামী যৌনতা ব্যতীত যৌনতার ধারনা ছিল। উপরন্তু, তা মোটেও 'বিকল্প' ছিল না বরং বিসমকামী যৌনতার সাথে তারা সহাবস্থান করত এবং সমমর্যাদাতেই গৃহীত হত।

*৪. ভারতীয় সংস্কৃতিতে লিঙ্গ, লিঙ্গান্তর ও যৌনতার ধারনা*

প্রথমেই বলে রাখা প্রয়োজন 'সংস্কৃতি' কোনো একমাত্রিক ধারণা নয়। অনেকের মনে হয় বা তারা বিশ্বাস করেন সংস্কৃতি একমাত্রিক এবং অপরিবর্তনশীল। বিশেষ করে যারা সমকামী ইত্যাদি যৌনাচারকে 'বিদেশ থেকে আমদানীকৃত' বলে মনে করেন, তাদের ধারনা হিন্দুদের গৌরবময় ইতিহাসে সমকামিতার স্থান ছিল না।

আর্যদের দক্ষিণ এশীয় ভূখন্ডে আগমনের পর থেকে বিভিন্ন জাতি তাদের বিবিধ সংস্কৃতি নিয়ে এই ভূখণ্ডে প্রবেশ করেছে। কেউ কেউ এই ভূখন্ডের সম্পদ লুট করে পালিয়েছে। বেশিরভাগই এই ভূখন্ডে থেকেছেন, রাজত্ব করেছেন। এই ভূখন্ডকে আপন করে নিয়েছেন কি নেননি সে প্রশ্নে না গিয়েও বলা যায়, তাদের উপস্থিতির সাথে সাথে তাদের সংস্কৃতিও, তাদের আগমনের পূর্বে যে সংস্কৃতি ছিল, তার সাথে মিলেমিশে এক নতুন ধরণের সংস্কৃতির জন্ম দিয়েছে। আর্যদের আগমন থেকে কথা শুরু করা হয়েছে কারণ হরপ্পা-পূর্ববর্তী ইতিহাস আমাদের কাছে এখনও সেইভাবে নেই। সিন্ধু নদের পশ্চিম পাড়ের মানুষরা পূর্বপাড়ের মানুষদের 'হিন্দু' নামে অভিহিত করত। সেই দিক থেকে এই ভূমিতে সময়ান্তরে যে সংস্কৃতিই গড়ে উঠুক না কেন তাকে হিন্দু-সংস্কৃতি বলা যায়, কিন্তু সেটি সম্পূর্ণভাবে ভৌগলিক দিক থেকে। ধর্মের দিক থেকে নয়। জেমস্ মিল প্রথম তাঁর বই 'History of British India'(১৮১৭)-তে ভারতের ইতিহাসকে হিন্দু যুগ-মুসলিম যুগ-ব্রিটিশ যুগ এই তিন পর্যায়ে ভাগ করেন। বলাই বাহুল্য, সমস্যার সূত্রপাত এখান থেকেই।

হিন্দু যুগ/সভ্যতা বললে সেটাকে একমাত্রিক মনে হয়। কিন্তু সেই সময় না ছিল জাতি রাষ্ট্রের ধারণা, না ছিল কোনো সুচারুভাবে অঙ্কিত মানচিত্র কিংবা কোনো বড় সাম্রাজ্য। উপরন্তু মৌর্য ও গুপ্ত-যুগের খুব সংক্ষিপ্ত সময় ব্যতীত (প্রায়)সম্পূর্ণ ভূখন্ড কখনই একছাতার তলায় ছিলনা। এমনকি মৌর্য যুগের শ্রেষ্ঠ সম্রাট অশোক রাজধর্ম হিসাবে বৌদ্ধধর্মকে স্বীকৃতি দিয়েছিলেন। যে ধর্ম (নাকি সামাজিক-দার্শনিক আন্দোলন?) ব্রাহ্মণ্যবাদীদের ভোগবাদ ও অত্যাচারের বিরুদ্ধে গড়ে উঠেছিল, সেটিকে কিভাবে হাইজ্যাক করে হিন্দুধর্মের মধ্যে নিয়ে নেওয়া হল, সেটি ইতিহাসের গবেষণার বিষয় হতে পারে। আর পরিহাস হল, যারা আশোকের কথা বলে গৌরবোজ্জ্বল হিন্দু-ইতিহাসের কথা বলেন, তারা কেউ বৌদ্ধ না। তারা মোটামুটিভাবে সবাই ব্রাহ্মণ্যবাদী কিন্তু অশোককে সামনে রেখে হিন্দু-ইতিহাস রচনার স্বপ্ন দেখেন। সেই অশোক যিনি কিনা ব্রাহ্মণ্যবাদের ক্ষমতালীপ্সায় একপ্রকার অতিষ্ট হয়ে খুবই সুচারুভাবে ব্রাহ্মণ্যবাদের সবচেয়ে বড় এবং জনপ্রিয় প্রতিদ্বন্দ্বী বৌদ্ধধর্মকে রাজধর্মের মর্যাদা দিচ্ছেন। মূল কথা যেটা বলার, যারা বলেছেন 'আমাদের সংস্কৃতি', এই 'আমাদের'(বা আমরা) কারা? তারা কি সমগ্র ভারতবাসীর প্রতিনিধি? আর, এই 'সংস্কৃতি' বলতে কোন সংস্কৃতি? নন্দ যুগের সংস্কৃতি? মৌর্য যুগের সংস্কৃতি? সাতবাহন দের সংস্কৃতি?

চোল সংস্কৃতি? চালুক্য সংস্কৃতি? পাল/ সেন বংশের সংস্কৃতি? এই 'সংস্কৃতি' কোন সময়কার, ঠিক কাদের সংস্কৃতি? এগুলি বলার উদ্দেশ্য একটাই, উগ্র ও শুচিবাইগ্রস্থ হিন্দুত্ববাদীদের হিন্দু সংস্কৃতির যে একবগ্‌গা একমাত্রিক ধারনা তাকে প্রশ্নাতীত জায়গা থেকে নামিয়ে আনা। এই পর্বে খুব সংক্ষিপ্তভাবে দেখে নেওয়ার চেষ্টা হয়েছে, তারা যা দাবী জানাচ্ছেন যে ভারতীয় সমাজে সমকামী ইত্যাদি বিকল্প যৌনাচারের কোনো ইতিহাস নেই, সেটির কি কোনো ভিত্তি আছে? বলে রাখা প্রয়োজন, এখানে যে নিদর্শনগুলো দেখা হয়েছে সেগুলি আধুনিক যুগের LGBTQ+ ইত্যাদি জলরোধী পরিচয়ের ধারনার সাথেও না মিলতে পারে।

ভারতীয় দর্শন বলতে আমরা মূলত ছ'টি প্রচলিত দর্শন ঘরানার নাম জানি, যাদের একত্রে বলে ষড়দর্শন। ন্যায়, বৈশেষিক, সাংখ্য, বেদান্ত, যোগ ও মীমাংসা। আর প্রচলিত এই দর্শনের বিরোধী পাঁচটি ঘরানা রয়েছে : বৌদ্ধ, জৈন, আজবিক, অজ্ঞেয় ও চার্বাক। ভারতীয় দর্শনে লিঙ্গকে যেভাবে দেখা হয়েছে, বা তাদের দর্শনে অর্থাৎ এই বিশ্বব্রহ্মান্ডের উৎস, উপস্থিতি (যার মধ্যে মনুষ্য জীবনই প্রধানাংশ) ইত্যাদি নিয়ে তাদের যে দার্শনিক বোধ (বা তর্ক) তাতে লিঙ্গের বোধ কিভাবে এসেছে বা মিশেছে সেই বিস্তারিত আলোচনায় এই প্রবন্ধে যাওয়া সম্ভব নয়। তবু এই প্রবন্ধের লেখকের যে মতটি শ্রেষ্ঠ মনে হয়েছে (এখনও পর্যন্ত) সেটির আলোচনার মাধ্যমে লিঙ্গ সম্বন্ধে ভারতীয় দর্শন চিন্তার একটি দিক তুলে ধরার চেষ্টা হয়েছে। কেউ প্রশ্ন করতে পারেন তাহলে সেটা সম্পূর্ণ ভারতীয় লিঙ্গ-দর্শন না। সত্য কথাই; এটি কোনোভাবেই লিঙ্গ বিষয়ক সমগ্র বোধ নয়, কিন্তু যেহেতু লেখকের মতে এটি শ্রেষ্ঠ মত; রাজনৈতিক ও অধ্যাত্মিক দুই দিক থেকেই, অতএব এই প্রবন্ধের রাজনৈতিক দাবী চরিতার্থের স্বার্থেই এই মতটি উপস্থাপিত করা হয়েছে। উল্লেখ্য, অরাজনৈতিক মত বলে কিছু নেই। প্রত্যেকেই তাদের রাজনৈতিক দাবী পূরণের জন্য একটি মত বা দর্শনকে অন্য একটি মত বা আদর্শের থেকে উপরে রাখেন। বেশিরভাগ ক্ষেত্রেই অন্যকেও সেই মতে প্রভাবিত ও চালিত করতে ধার্মিক, সামাজিক, শারীরিক ভয় দেখানো হয়। কখন এই স্বার্থান্বেষী রাজনৈতিক মত এই ভীতিগুলির সাথে মিশে প্রচলন ও ধার্মিক নিয়মাবলীতে পরিণত হয় তা আমাদের চোখের অগোচরেই থেকে যায়। আমারা একটা (স্বযাচিত) নিত্য, নিদানমূলক ব্যবস্থাপনায় ঢুকে পড়ি।

### *৪.১ লিঙ্গের দর্শন এবং লিঙ্গান্তর ও বিকল্প যৌনতার নিদর্শন*

মহাভারতের শান্তিপর্বের কথা। যুদ্ধ শেষ। পান্ডবরা যুদ্ধে বিজয় প্রাপ্ত হয়েছেন। ভীষ্ম তখনও শরশয্যায় শায়িত। জীবিত। ধর্মপুত্র যুধিষ্ঠির পিতামত ভীষ্মের নিকট কিছু প্রশ্নের উত্তরের আকাঙ্ক্ষী হয়ে উপস্থিত। সুরাজ্য শাসন থেকে কিভাবে বার্ধক্য ও মৃত্যু থেকে নিস্তার পাওয়া সম্ভব ইত্যাদি তাঁর প্রশ্নের বিষয়। ভীষ্ম বলেন, রাজা জনকও তাঁর গুরু পঞ্চশিখাকে এই একই প্রশ্ন করেছিলেন। উত্তরে পঞ্চশিখা বলেন বার্ধক্য ও মৃত্যু থেকে নিস্তার পাওয়া সম্ভব নয়। এর থেকে নিস্তার পাওয়ার একটাই উপায়, জন্ম থেকে নিস্তার পাওয়া অর্থাৎ এই পুনর্জন্ম থেকে নিজেকে মুক্ত করা। যুধিষ্ঠির জিজ্ঞাসা করছেন, সংসারে থেকে কি বন্ধনমুক্তি সম্ভব? এই প্রশ্নের উত্তরে ভীষ্ম আবারও একটি গল্প বলেন। গল্পটি ব্রহ্মবাদিনী সুলভা ও রাজা জনকের মধ্যেকার এক কথোপকথনের গল্প। গল্পটা কিছুটা এইরকমঃ

সুলভা ব্রহ্মজ্ঞ নারী। উপরন্তু তিনি স্বাধীন। অর্থাৎ তাঁর স্বামী নেই। মতান্তরে শোনা যায় তাঁর স্বামী ছিল কিন্তু সে তাঁর জন্য উপযুক্ত না হওয়ায় তিনিই স্বামীকে ত্যাগ করেন। নিজের সাধনার জোরেই তিনি ব্রহ্মজ্ঞান লাভ করেন।

ঋগ্বেদ সমহিতায় আমরা 'সুলভা শাখা'র নাম পাই কিন্তু সেটির বিস্তারিত কোনো তথ্য পাওয়া যায় না। ধরে নেওয়া হয়েছে সেটি হারিয়ে গেছে। কৌশিতকী ব্রাহ্মণে সুলভাকে সেই সমস্ত গুরুদের দলে সামিল করা হয়েছে যারা প্রণম্য।

রাজা জনক ব্রহ্মজ্ঞ কিন্তু রাজ্য শাসন করেন অর্থাৎ সংসারী। প্রচলিত, তিনি কারোর মধ্যে কোনো ভেদ করেন না ইত্যাদি। পরিব্রজে বেরিয়ে সুলভা রাজা জনকের কথা শোনেন। তিনি রাজা জনককে পরীক্ষা করে দেখবেন মনস্থির করেন। সেই লক্ষ্যে তিনি যোগবলে সুন্দরী রমণীর বেশে জনকের রাজসভায় উপস্থিত হন। রাজা তাকে আপ্যায়ন করেন। এই সময় সুলভা যোগবলে রাজা জনকের মনের ভেতরে ঢোকার চেষ্টা করলে জনক ক্রুদ্ধ হন। তিনি সুলভাকে জিজ্ঞাসা করেন, তিনি কে? তিনি কার? কোথা থেকে আসছেন? কোথায় যাবেন? তিনি এই সূত্রেই নিজের অধ্যাত্মিক উত্তরাধিকারের স্তুতি করতে শুরু করেন এবং বলেন তিনি রাজা এবং ব্রহ্মজ্ঞ। যারা সংসারত্যাগী তাদের থেকে তিনি অনেকাংশেই শ্রেষ্ঠ। তিনি সুলভাকে বলেন, তিনি একজন মহিলা, রূপসী অতএব তিনি এখনও সংসারের মোহমায়া থেকে মুক্ত নন। যোগবলে তাঁর মনের মধ্যে ঢোকার যে চেষ্টা তা সন্ন্যাসিনী সুলভ নয়। তিনি এই প্রচেষ্টাকে যৌন মিলনাকাঙ্ক্ষার সাথে তুলনা করেন। কেন সেই মিলন সম্ভব না, তা বলতে গিয়ে তিনি বলেন : এক, সুলভা ব্রাহ্মণ, রাজা জনক ক্ষত্রিয়। তাই তাদের মিলন বর্ণাশ্রম বিরোধী। দুই, সুলভা সন্ন্যাসিনী এবং রাজা জনক সংসারী, তাই তাদের পথ সম্পূর্ণ আলাদা। তিন, তাঁরা কেউই একে অপরের গোত্র জানেন না। যদি একই গোত্রের হন তাহলে তৎকালীন সামাজিক প্রথা অনুযায়ী তা অপ্রাকৃতিক। চার, সুলভা যদি বিবাহিতা হন, তাহলে একজন সন্ন্যাসিনীর পক্ষে এই কাজ গর্হিত, কারণ মহিলাদের একাধিক পুরুষের সাথে যৌন সম্পর্ক রাখা নিষিদ্ধ (উল্টোটা মান্য!)।

রাজা জনকের এই সমস্ত কথা শোনার পর ঋষিকা সুলভা খুবই শান্তভাবে উত্তর দিতে শুরু করেন। প্রথমেই তিনি রাজাকে মনে করান, ক্রোধের বশবর্তী হয়ে কথা বলা সমীচীন নয়। কারণ গীতায় স্থিতপ্রজ্ঞ পুরুষের বৈশিষ্ট কি তাতে বলা হচ্ছে 'দুঃখেষ্বনুদ্বিগ্নমনাঃ সুখেষু বিগতস্পৃহঃ...' (২/৫৬) ইত্যাদি। তারপর তিনি তাঁর বিরুদ্ধে তোলা অভিযোগগুলির এক এক করে খন্ডন পূর্বক বলছেনঃ এক, সুলভা ব্রাহ্মণ নন। রাজা জনকের মত তিনিও ক্ষত্রিয়বংশ জাত। তাই রাজা জনকের যে ধারনা যে কেবল ব্রাহ্মণ বংশজাতরাই ব্রহ্মজ্ঞান লাভ করতে সমর্থ, তা ঠিক নয়। দুই, তিনি ব্রহ্মজ্ঞানী হলে কারোর মধ্যেই প্রভেদ করতেন না। কিন্তু তিনি নিজেকে মহান প্রতিপন্ন করার জন্য অন্যদের ছোটো করছেন। এটি ব্রহ্মজ্ঞানীর বৈশিষ্ট নয়। তিন, শুক্রানু ডিম্বাশয়ে নিষেকের পরে যে ভ্রূণ তৈরি হয় তা পরবর্তীকালে লিঙ্গ ধারণ করে। তিনি আরো বলেন, আমাদের শরীরের সমস্তকিছু প্রতি মুহূর্তে পরিবর্তিত হচ্ছে, যেগুলি এতই সুক্ষ্ম তা খালি চোখে অনুধাবন করা যায় না। অতএব, যেখানে বদলই একমাত্র সত্য সেখানে 'সে কে?' 'সে কার?' এই জাতীয় প্রশ্ন অমূলক। চার, সুলভা নারী বলে তাঁকে তিনি অপমান করেছেন। তাঁকে দুর্বল ও ব্রহ্মজ্ঞান লাভের অধিকারী নন এই বলতে চেয়েছেন। তিনি যদি সত্যিই ব্রহ্মজ্ঞানী হবেন তবে তিনি সবল-দুর্বলের মধ্যে পার্থক্য করবেন কেন। পাঁচ, তিনি তাঁর শরীর দেখে তাঁকে নারী বলে চিহ্নিত করেছেন। তিনি ব্রহ্মজ্ঞানী অথচ জানেন না যে লিঙ্গ পার্থক্য গুরুত্বপূর্ণ নয় কারণ আত্মার কোনো লিঙ্গ নেই। ফলে যোগবলে তাঁর মনের মধ্যে ঢোকার যে চেষ্টা তিনি করেছিলেন সেটি আদৌ যৌনমিলন নয়। কারণ তিনি রাজা জনককে শারীরিকভাবে স্পর্শ করেননি। এটি দুই জ্ঞানী ব্যাক্তির মধ্যে ব্যক্তিগত জ্ঞানের আদানপ্রদান হতে পারত, কিন্তু ভরা রাজসভায় তিনি তাঁর বিরুদ্ধে যৌন হেনস্তার দোষারোপ চাপিয়েছেন। এটি করে রাজা নিজেকে, সুলভাকে এবং রাজসভায় উপস্থিত সবাইকে ছোটো করেছেন।

তিনি বলেন, তাঁর শরীর হয়ত জনকের থেকে আলাদা কিন্তু, আত্মা নয়। রাজা জনক শরীর এবং আত্মার মধ্যের পার্থক্য বুঝতে এখনও সমর্থ নন (Vanita, ২০০৩, পৃঃ ৮১-৮৮)।

অর্থাৎ, শারীরিক পার্থক্য আছে। সেটাকে অস্বীকার করার জায়গা নেই। কিন্তু তা কখনোই প্রতিবন্ধকতা নয়। সেটাকে সীমাবদ্ধতা বলে চিহ্নিত করে একটি লিঙ্গ পরিচয়কে আরেকটির থেকে সামাজিক ভাবে ওপরে স্থান দেওয়ার যে চক্রান্ত তা আদতে সমাজের একটি অংশের তৈরি করা। আমরা গার্গী-যাজ্ঞবল্ক্য সংবাদেও দেখেছি যাজ্ঞবল্ক্য গার্গীকে ধমকিয়ে চুপ করিয়ে দিচ্ছেন। ফলে পার্থক্য তৈরি করা হচ্ছে কারণ লিঙ্গ-সাম্য, শক্তিকেন্দ্রে প্রতিষ্ঠিত লিঙ্গ পরিচয়ের মানুষজনদের কাছে নিরাপত্তাহীনতার বিষয়। দেবদত্ত পট্টনায়ক বলছেন, এই জন্যেই নারীদের বেদপাঠের ওপর নিষেধাজ্ঞা জারি করা হচ্ছে কারণ সমাজের শক্তিকেন্দ্রে অবস্থানকারীরা জানেন নারীরা বেশি জেনে ফেললে তাঁরা এমন প্রশ্ন করতে পারেন যার উত্তর দেওয়ার সামর্থ্য তাঁদের হবে না।[5]

বৌদ্ধ দর্শনেও দেখা যায়, সন্ন্যাসিনীরা প্রথমে বোধিসত্ত্ব হবেন, তারপর তাঁরা পুরুষ হিসাবে জন্মগ্রহণ করবেন। তারপর তাঁরা বুদ্ধ অবস্থা প্রাপ্ত হবেন। এই হল চিরাচরিত মত। সেহেতু তন্ত্র শাখার বাইরে মহাযান বৌদ্ধধর্মে কোনো মহিলা বুদ্ধ নেই। কিন্তু চন্দ্রোত্তমা ও সুমতি নামের দুই জন সন্ন্যাসিনী-বোধিসত্ত্বের নাম পাওয়া যায় যারা লিঙ্গান্তরের এই ধারনা মানছেন না। তাদের মতে নারী ও পুরুষ বলে আদতে কিছু নেই, কারণ যদি কিছু থেকে থাকে তা শূন্য ( বৌদ্ধরা শূন্যবাদে বিশ্বাসী)। অতএব, লিঙ্গ পরিবর্তনের কোনো প্রয়োজনীয়তা নেই। এরকম আরেকটি কাহিনীতে সারিপুত্ত এক দেবীকে জিজ্ঞাসা করছেন, দেবী ক্ষমতাময়ী হওয়া সত্ত্বেও কেন নিজের লিঙ্গান্তর করেননি। উত্তরে দেবী বলেন, তিনি বারো বছর সাধনা করেও প্রকৃষ্ট নারী-সত্ত্বা বলে কিছু খুঁজে পাননি, তাই তিনি নিজের লিঙ্গান্তর ঘটানোর কথা ভাবেননি। দেবী যোগবলে সারিপুত্তকে নারীতে রূপান্তরিত করে আবার আগের অবস্থায় ফিরিয়ে দিয়ে জিজ্ঞাসা করেন, তিনি কি কিছু বুঝেছেন যে নারী-সত্ত্বা কি! সারিপুত্ত বলতে বাধ্য হন, নারী-সত্ত্বা আছে আবার নেইও। তখন দেবী তাঁকে বুঝিয়ে দেন, যেমন তুমি একজন নারী নও, শুধুমাত্র নারীর অবয়ব ধারণ করেছিলে, তেমনই যাদের তুমি নারী ভাবছ তাঁরাও নারী নন। বুদ্ধদেব বলেছেন, নারী পুরুষ বলে আদতে কিছু হয় না... তারা আছেও আবার নেইও (Vanita & Kidwai, ২০০০, পৃঃ ২২ )।

শারীরিক লিঙ্গ যদি কোনোভাবেই অধ্যাত্মিক উন্নতির প্রতিকূল না হয়, তাহলে শারীরিক লিঙ্গের কোনো ধারনাই এর প্রতিকূল নয়। এখানে অধ্যাত্মিক উন্নতি বলতে মূলত নিজের উন্নতি, সামাজিক ভাবে, রাজনৈতিকভাবে, আত্মিকভাবে অর্থাৎ সমাজের অসাম্যের এই অনিত্যতাকে বোঝা এবং নিজের উন্নতির জন্য সচেষ্ট হওয়া, এই অর্থে ব্যবহার করা হল। যদিও ভারতীয় সংস্কৃতিতে যে লিঙ্গ, লিঙ্গ পরিচয় ও লিঙ্গান্তরের দর্শন, তাকে সবসময় দার্শনিক

---

[5] কেরালা লিটারেচার ফেস্টিভ্যাল(২০২০)-র ‘Conversation that matters’ শিরোনামের আধীনে অনুষ্ঠিত একটি আলোচনাসভায় দেবদত্ত পট্টনায়কের বক্তব্য থেকে গৃহীত। সেই কথোপকথনের লিঙ্ক : https://www.youtube.com/watch?v=PZIt8Mr-pxw

তর্কের মাধ্যমেই বুঝতে হবে এমনটা নয়। আমাদের পুরাণে এরকম বহু লিঙ্গান্তরের কাহিনী রয়েছে, যা খালি চোখে (ও উদার মনে) দেখা সম্ভব। এরকমই কিছু গল্প নিচে আলোচিত হল।

রাজা ইল। রামায়ণ, লিঙ্গ ও মৎস পুরাণ, মহাভারতে রাজা ইলের নাম পাওয়া যায়। ইল বা সুদ্যুম্ন ছিলেন বালিকের রাজা। একদিন তিনি জঙ্গলের মধ্যে ঘুরতে ঘুরতে ঘটনাক্রমে একটি শরবনে ঢুকে পড়েন। সেই শরবনটি ছিল দেবী পার্বতীর প্রিয় জায়গা। সেখানে নিদান ছিল, শিব বাদে আর যে সেই শরবনে প্রবেশ করবে সে নারীতে রূপান্তরিত হয়ে যাবে। কিছু গাঁথা অনুযায়ী শিব নিজেও এই শরবনে নারীবেশে তাঁর স্ত্রীর মনোরঞ্জন করতেন। অতএব, নিদান অনুযায়ী ইল, ইলাতে রূপান্তরিত হয়ে যায়। তিনি শিবের কাছে সব কিছু খুলে বলেন ও প্রার্থনা করেন তিনি যেন তাঁকে আবার আগের রূপে স্থিত করেন। শিব এই প্রার্থনায় নিরুত্তাপ থাকলেও, দেবী পার্বতী দয়া পরবশ হয়ে তাঁর যাতনা কমিয়ে দেন এবং বর দেন তিনি একমাস ইল ও একমাস ইলা রূপে অবস্থান করবেন। আরো বলেন, যখন যে রূপে অবস্থান করবেন তখন অন্য রূপের কোনো স্মৃতি থাকবে না। ইলা এই বর পাওয়ার পর বনে ঘুরতে ঘুরতে বুধের দর্শন পান। তিনি বুধ-গ্রহের অধিপতি এবং চন্দ্রদেবের পুত্র। তিনি সেই বনে সাধনা করছিলেন। যদিও তিনি সন্ন্যাসীর জীবন যাপন করছিলেন কিন্তু ইলার রূপের মোহে আবিষ্ট হয়ে তিনি সেই পথ ভ্রষ্ট হন এবং ইলাকে বিবাহ করেন। পরের মাসে যখন ইলা ইলে রূপান্তরিত হয় তখন সে তার আগের মাসের সব কথা ভুলে যান। বুধ তাঁকে বুঝিয়ে শুনিয়ে তাঁর কাছে রেখে দিতে সমর্থ হন। সেখানে ইল বুধের নিকট শাস্ত্র অধ্যায়ণ করতেন। এইভাবে চলতে চলতে নবম মাসে ইলা একটি পুত্রের জন্ম দেন। নাম পুরুরভা। যিনি ভারতে চন্দ্রবংশীয় প্রথম রাজা। অনেকের মতে শিব পৃথিবীতে চন্দ্রবংশের পত্তন ঘটাবেন বলেই পূর্বে ইলার প্রার্থনা শোনেন নি। যাই হোক, পরে যজ্ঞের মাধ্যমে ইলা শিবকে তুষ্ট করে পুনরায় ইল-রূপে স্থিত হন। যদিও মোটামুটি সব গল্পেই আমরা এটা দেখি যে ইল পুরুষ রূপেই স্থিত হতে চেয়েছিলেন, কিন্তু স্কন্দ পুরাণে দেখা যায়, তিনি মহিলা রূপেই থেকে যেতে চেয়েছিলেন ও শরবনে পার্বতী ও গঙ্গার সেবা করতে চেয়েছিলেন। কিন্তু পার্বতী তাঁকে সে অনুমতি দেননি।

বিষ্ণুর মোহিনী রূপের কথা সর্বজনবিদিত। তিনি একাধিকবার মোহিনীরূপ ধারণ করেছেন। সমুদ্র মন্থনের সময় এই রূপে তিনি অসুরদের তাঁর রূপের মোহে ভুলিয়ে অমৃতের কলশী দেবতাদের এনে দিয়েছেন। শিব ও পার্বতী বিষ্ণুর এই রূপ দর্শন থেকে বঞ্চিত ছিলেন তাই তাঁরা বিষ্ণুকে অনুরোধ করেন তিনি যেন তাঁদের তাঁর এই মোহিনী রূপ দর্শনে ধন্য করেন। হর-পার্বতীর অনুরোধে বিষ্ণু মোহিনী রুপ ধারণ করলে তাঁর রূপের মোহে শিব উত্তেজিত হয়ে পড়েন এবং তাঁর বীর্য স্খলিত হয়। সেই বীর্য থেকেই জন্ম হয় আয়াপ্পানের। যাকে বলা হয় 'হরিহরসূত' অর্থাৎ হরি ও হরের পুত্র।

আয়াপ্পানের জন্মবৃত্তান্তের সাথে জড়িত বিভিন্ন গাঁথা রয়েছে। যেমন আরেকটি গল্পে, ভষ্মাসুর অনেকদিন কৃচ্ছসাধন পূর্বক সাধনা করে শিবকে তুষ্ট করেন। শিব তুষ্ট হয়ে তাকে বর চাইবার আদেশ দেন। ভষ্মাসুর বর হিসাবে চান : তিনি যা কিছুই ছোঁবেন তা'ই যেন ভষ্মে রূপান্তরিত হয়ে যায়। শিব তাঁকে সেই বর দেন। সাথে সাথে ভষ্মাসুর শিবের পিছনে ধাবিত হন। শিব নিজেকে বাঁচাতে একটি গাছের মধ্যে আশ্রয় নেন ও বিষ্ণুর সাহায্য প্রার্থনা করেন। বিষ্ণু মোহিনী রূপ ধারণ করে ভষ্মাসুরকে শিবের পিছনে ধাবিত হওয়া থেকে বিরত করেন। ছলে বলে কৌশলে মোহিনী

মিলনের আগে ভস্মাসুরকে তাঁর নিজের মাথায় হাত রেখে দিব্যি খেতে বলেন তাঁর ভালোবাসার অঙ্গিকার স্বরূপ। ভস্মাসুর তাঁর নিজের মাথায় হাত রাখলে, নিজেই ভস্মে রূপান্তরিত হন। বিষ্ণু শিবের কাছে সেই খবর দিতে গেলে, শিব বিষ্ণুর মোহিনী রূপের মোহে আবিষ্ট হন ও তাঁর বীর্য স্খলন হয়। তাঁর ফলস্বরূপ আয়াপ্পানের জন্ম। (Menon, ২০১৮, পৃঃ ৭৭-৭৮)

রাজা ভগীরথের জন্মবৃত্তান্ত নিয়ে পদ্মপুরাণ ও মধ্যযুগীয় তিনটি গ্রন্থ, একটি সংস্কৃত আর দুটি বাংলা, যার মধ্যে একটি কৃত্তিবাসী রামায়ণ, তাতে আমরা পাই : সূর্যবংশীয় রাজা দিলিপ অপুত্রক অবস্থায় মারা গেলে তাঁর দুই স্ত্রী চন্দ্রা ও মালাবতী, তাঁদের স্বামীর অবর্তমানে, মিলিত হয়ে ভগীরথের জন্ম দেন। পদ্ম পুরাণে আছে তাঁরা এক ঋষির শরণাপন্ন হন। কিন্তু বাংলা গ্রন্থে রয়েছে, স্বয়ং শিবের কাছ থেকে চন্দ্রা এবং মালা মিলিত হওয়ার নির্দেশ পান। প্রাচীন কালের সুশ্রুত সংহিতায় বলা হয়েছিল দুই নারীর ঔরসজাত সন্তান হাড়হীন মাংসপিণ্ডের ন্যায় হবে। উপরিক্ত দুটি গ্রন্থতেও আমরা দেখতে পাই, ভগীরথ অস্থিহীন অবস্থাতেই জন্মগ্রহণ করেন। কিন্তু ঋষি তাঁর যোগশক্তিবলে তাকে একটি সুস্থ শিশুর অবয়ব প্রদান করেন। যদিও তৃতীয় গ্রন্থে আমরা পাই, এই দুই নারী জগতপালক ব্রহ্মার বরপ্রাপ্ত হন। ব্রহ্মা আশীর্বাদ স্বরূপ বলেন মিলনের সময় প্রেমের দেবতা কাম স্বয়ং তাঁদের কাছে উপস্থিত হবেন। কামের উপস্থিতিতেই তাঁরা মিলিত হন এবং সুস্থ সবল সন্তানের জন্ম দেন। (Vanita, ২০০৪, পৃঃ ১২৬-১৩১)

আমরা গোপেশ্বর শিবের কথা জানি। মহাদেব কৃষ্ণের রাসে অংশ নিতে ব্রজভূমিতে অবতীর্ণ হন। কিন্তু ব্রজভূমিতে কৃষ্ণই একমাত্র পুরুষ, অন্যান্যরা সবাই নারী। এবং নারী ব্যতীত আর কারোর রাসে অংশ নেওয়ার নিদান নেই। তাই শিবকেও গোপিনী রূপ ধারন করতে হয়। তাই বৃন্দাবনে শিব গোপেশ্বর রূপে পুজিতা হন। এখানে তিনি গোপী রূপেই সুসজ্জিতা। তাই তাঁর লিঙ্গে নারীদের শৃঙ্গার দেওয়া হয়।[6]

কৃষ্ণের যে মূর্তি সবচেয়ে বিখ্যাত, বংশীবাদনরত কৃষ্ণ, তাতে দেখা যায় তিনি সবসময় ত্রিভঙ্গ অবস্থায় দাঁড়িয়ে। এই যে দাঁড়ানোর ভঙ্গি তা কিন্তু আসলে নারী সুলভ। দুর্গার ধ্যানমন্ত্রতে রয়েছে : '... ত্রিভঙ্গ স্থান সংস্থানম্ মহিষাসুর মর্দিনীম্'। অর্থাৎ তিনি ত্রিভঙ্গ ভঙ্গিতে দাঁড়িয়ে মহিষাসুরকে সংহার করছেন। কৃষ্ণের কোনো মূর্তিই 'একপদম্' নয় অর্থাৎ তিনি সোজা দন্ডায়মান নন (যেমন রাম)। উপরন্তু কৃষ্ণর মেয়েদের পোশাক পরতে কোনো আপত্তি নেই। তাঁর সমস্ত মূর্তিতেই তিনি নাকছাবি, কানের দুল, গাত্র গয়না, চুলে মেয়েদের মতই গয়না ও প্রসাধন ব্যবহার করেন। অথচ তিনিই পুরুষোত্তম্। কৃষ্ণ প্রেমের দর্শনে তিনিই একমাত্র পুরুষ, তাঁর সমস্ত ভক্ত মহিলা, এমনকি পুরুষরাও।[7]

দৃষ্টান্ত অনেক রয়েছে। Ruth Vanita এবং Saleem Kidwai খুব সুন্দরভাবে তাঁদের বইতে (Same-Sex Love in India: Reading from Literature and History) সেগুলি নথিভুক্ত করেছেন। তাদের বইটি বিশেষভাবে দ্রষ্টব্য।

[6] দেবদত্ত পট্টনায়ক; ঐ।

[7] ঐ।

উপরের আলোচনা থেকে থেকে এটিই প্রমাণিত হয় যে ভারতের ইতিহাসে কোনোদিনই লিঙ্গকে গুরুত্ব দেওয়া হয়নি। যদি সামাজিক ক্ষেত্রে তার ব্যতীক্রম ঘটে থাকে তাহলে সম্পূর্ণ সামাজিক, রাজনৈতিক ও অর্থনৈতিক কারণে। এর প্রত্যেকটির পথ নির্দেশ তৈরি করতে লিঙ্গের ভূমিকা অনস্বীকার্য। তবে, পৌরাণিক গল্প গুলিতে একটি গুরুত্বপূর্ণ বিষয় লক্ষ্য করার মত : এই প্রত্যেকটি গল্পেই, যৌন ক্রিয়ায় লিপ্ত ব্যক্তিদের (তারা সমলিঙ্গে থেকে বা বিসমলিঙ্গের অবয়বে) যৌনাচার সন্তান উৎপাদনে ভাষা পেয়েছে। বিসমলৈঙ্গিক মিলনে সন্তান উৎপাদনের তত্ত্ব বুঝতে অসুবিধা হয় না, কিন্তু সমকামী মিলনে সন্তান উৎপাদন, তা আজকের বৈজ্ঞানিক দৃষ্টিতে বোধাতীত। তাহলে কি ধরে নিতে হবে এই সন্তান উৎপাদনের পিছনে অন্যরকম কিছু তত্ত্ব কাজ করে থাকতে পারে? হতে পারে, সমাজে এই সাহিত্যগুলিকে গ্রহণযোগ্য করার জন্য সন্তান উৎপাদনের তত্ত্বকে এগিয়ে দেওয়া হয়েছে। একই কথা প্রযোজ্য, যৌনাচারে লিপ্ত সংশ্লিষ্ট চরিত্রদের একজনের লিঙ্গ পরিবর্তন করার ক্ষেত্রেও। গল্পের পটভূমি থেকে স্পষ্ট, লিঙ্গ পরিবর্তনের আসল উদ্দেশ্য যৌন মিলন। কিন্তু, শুধুমাত্র শারীরিক সম্ভোগের ধারনা, এবং কিছুক্ষেত্রে সমলিঙ্গের মানুষদের মধ্যেকার সম্ভোগের ধারনা সমাজে গৃহীত হবে কি না সেই নিয়ে হয়ত লেখকরা দ্বিধাগ্রস্থ ছিলেন। এটাকে সাহিত্যগত পুনর্যোজন বা literary appropriation বলা যেতে পারে। আরেকটু লক্ষ্য করলেই দেখা যাবে, সমকামী সম্পর্কের ফলে যেসব সন্তানাদি জন্ম নিচ্ছেন, তারা মোটামুটি প্রত্যেকেই মহান কিছু চরিত্র। এটা ঠিক যে সমাজ হয়ত ব্যবহারিক ক্ষেত্রে সমকামী সম্পর্ককে মান্যতা দিচ্ছে না। সমকামী সম্পর্কের প্রজননগত সীমাবদ্ধতাও রয়েছে। আবার, সময় বিশেষে এই নিয়মও লঙ্ঘিত হচ্ছে অর্থাৎ, সামাজিক নিয়ম লঙ্ঘন করা যায়! শুধু তাই নয়, তথাকথিত ভগবানদের দিয়েই নিয়ম লঙ্ঘন করানো হচ্ছে ( যেমন আয়াপ্পানের কিংবা কার্তিকের জন্ম (Vanita & Kidwai, ২০০০, পৃঃ ৭৭-৮০) ), নয়ত ভগবানদের তত্ত্বাবধানে ও আশীর্বাদে (ভগীরথের জন্মের ক্ষেত্রে)। লেখকরা কি করে তাঁদের লেখাকে গ্রহণযোগ্য করবেন তা তাঁদের ব্যক্তিগত কিন্তু তার মধ্যে থেকে বৈজ্ঞানিকভাবে যেটুকু সার পাওয়া যাচ্ছে তা থেকে এটুকু বুঝতে অসুবিধা হয় না যে সমকামিতা হোক, কিংবা যথা-ইচ্ছা লিঙ্গান্তর এগুলি আমাদের সংস্কৃতিতে এতটাই সাধারণ যে প্রায় প্রতি পৌরাণিক গল্পেই এই নিদর্শন আমরা পাই।

কামনা বা Desire-র বৃহত্তর প্রেক্ষিত নিয়ে মাধবী মেনন তাঁর বইতে আলোচনা করেছেন। তিনি এই কামনার ধারনায় ব্রহ্মচর্য ও ভক্তি আন্দোলনকেও সামিল করেছেন। সমাজে বিবাহের ও সন্তান উৎপাদনের যে নিদান তাকে বিভিন্ন যুগে বিভিন্নভাবে অস্বীকার করা হয়েছে। এরকমই একটি পথ ব্রহ্মচর্যব্রত। একই সাথে ভারতীয় ইতিহাসে সংসার, স্ত্রী, সন্তান ইত্যাদির থেকে বন্ধুত্ব বেশি প্রাধান্য পেয়েছে। বন্ধুত্ব সাধারণত সমলিঙ্গের মধ্যে (যেমন কৃষ্ণ ও অর্জুন, দ্রৌপদী ও সত্যভামা), কিছুক্ষেত্রে বিপরীত লিঙ্গের মধ্যেও (কৃষ্ণ ও দ্রৌপদী)। অর্জুনের প্রতি কৃষ্ণের অনির্বচনীয় প্রেম পরিলক্ষিত হয়েছে ও শুধুমাত্র অর্জুনকে বাঁচাতে কৃষ্ণ ভগবান হয়েও যুদ্ধে বিভিন্ন সময় অসৎ উপায় অবলম্বন করছেন। যেমন, ঘটোতকচের মৃত্যুর পর সকল পান্ডবরা যখন মর্মাহত, একমাত্র কৃষ্ণ উৎফুল্ল। এবং তিনি তাঁর উৎফুল্লতার ব্যাখ্যা দিচ্ছেনঃ

> ‘"I do not regard my sire, my mother, yourselves, my brothers, ay, my very life, so worthy of protection as Vibhatsu [Arjuna] in battle If there be anything more precious than the sovereignty of the three worlds, I do not, 0 Satwata, desire to enjoy it without Pritha's son, Dhananjaya [Arjuna], to share it with me" *(Drona Parva* CLXXXII 42.4).’ (Ganguly, VI: ১৫৩. Vanita & Kidwai, ২০০০ (থেকে গৃহীত, পৃঃ ৫)

গীতি থান্ডানি তাঁর বইতে (Thandani, ১৯৯৬) সৃষ্টিতত্ত্বের একটি নারীবাদী ভাষ্য উদ্ধারের চেষ্টা করেছেন। যে কোনো সৃষ্টিতত্ত্বেই নারী-পুরুষ দুই শক্তির কথা স্বীকার করা হয়েছে। কিন্তু লেখিকা ঋগ্বেদের ওপর ভিত্তি করে বেদ পূর্ববর্তী সভ্যতার একটি বিকল্প নারীবাদী সৃষ্টিতত্ত্ব উদ্ধারে সচেষ্ট হয়েছেন, যার মূলে নারী-পুরুষ নন, দুজনই নারী। বিভিন্ন তান্ত্রিক মতে মানুষের অধ্যাত্মিক সাধনার সর্বোচ্চ স্তর হল নিজেকে নারীত্বে উন্নীত করা। রামকৃষ্ণ দেবও বলেছিলেন, মাতৃভাব হল দ্বৈতভাবের সাধনায় সর্বোচ্চ স্তর। পুরুষের তাঁর পুরুষত্ব বিসর্জন দিয়ে নারীভাবে উন্নীত হওয়া নিয়ে প্রচুর আলোচনা হয়েছে, কিন্তু যারা শারীরিক দিক থেকে নারী, তাঁরা এইসাধনায় কিকরে সিদ্ধিলাভ করেন, সেই নিয়ে খুব বেশি আলোচনা হয়নি। সেই জায়গা থেকেই লেখিকা নারী-নারী সৃষ্টিতত্ত্বের সন্ধানে রত হয়েছেন। তিনি দেখিয়েছেন কিভাবে ভাষাগত, স্থাপত্যগত পুনর্যোজনের মাধ্যমে এই নারী-নারী সৃষ্টিতত্ত্বের ইতিহাসকে মুছে ফেলার চেষ্টা হয়েছে। তিনি 'দেব্যা' শব্দের উল্লেখ করেছেন, যার অর্থ হয় দুই-দেবী। কিন্তু 'দেব্যা' শব্দটির অর্থ করা হয়েছে দৌষ্পিতৃ। অর্থাৎ পুরুষ। তিনি 'উষা' ও 'রাত্রি'র কথা উল্লেখ করেছেন। যেখানে বলা হচ্ছে, তারা দুইবোন, যাদের একটাই সাধারণ যোনিপথ। রাত থেকে দিন, অন্ধকার থেকে আলো, স্থবিরতা থেকে সচলতা এই সবকিছুর মধ্যেই তো সৃষ্টিতত্ত্বের রহস্য (ঐ, পৃঃ ২০)। এছাড়াও তিনি দেখিয়েছেন কিভাবে বিভিন্ন মন্দিরের স্থাপত্যকে বিকৃত করার মাধ্যমে নারী-নারী সৃষ্টিতত্ত্বকে নারী-পুরুষ সৃষ্টিতত্ত্বের গদবাধা ধাঁচে ফেলে দেওয়া হয়েছে। উদাহরণস্বরূপ তিনি উল্লেখ করেছেন ভুবনেশ্বরের লিঙ্গরাজ মন্দিরে দেবীমূর্তির স্তন কেটে, পালিস করে তাঁকে পুরুষ দেবতায় রূপান্তরিত করে দেওয়া হয়েছে। বা, বিভিন্ন যোগিনী-মন্দিরের একটি বিশেষত্ব হল তাদের প্রধান আসনটি ফাঁকা থাকে। প্রধান আসনের দুই পাশে যোগিনীদের অবস্থান। মধ্যের ফাঁকা অংশটির তাৎপর্য এই যে সেটি আদ্যা শক্তির জন্য নির্দেশিত। যা বিমূর্ত। অনেক জায়গায়, যেমন তিনি উড়িষ্যার ঝারিয়াল-রানীপুরের চৌষট্টি-যোগিনী মন্দিরের কথা বলছেন, যেখানে এই প্রধান আসন সংলগ্ন দেওয়ালে ভৈরবের (শিবের অবতার) মূর্তি লাগিয়ে, মন্দিরটিকে একটি শৈব মন্দিরে রূপান্তরিত করে ফেলা হয়েছে। ( ঐ, পৃঃ ২)

মধ্যযুগের ভক্তি আন্দোলনের একটি গুরুত্বপূর্ণ বৈশিষ্ট হল সামাজিক বিবাহ ও তার সাথে যুক্ত সামাজিক নিদানকে অস্বীকার করা। সেটি কিছু ক্ষেত্রে বিবাহের প্রত্যক্ষ বিরোধিতার মাধ্যমে কিংবা নিজেদের স্বামী বা স্ত্রীকে অস্বীকার করার মাধ্যমে পরিলক্ষিত হয়েছে। বিশেষ করে ভক্তি আন্দোলন নারী ভক্তি সাধকদের জন্য তা তথাকথিক সামাজিক নিদান ও পুরুষদের লালসা থেকে পালাবার পথ হয়েছিল। নবম শতাব্দীতে তামিল বৈষ্ণব সাধিকা অন্তাল বা গোদাদেবী বিবাহ করতে অস্বীকার করেন ও মাত্র ষোলো বছর বয়েসে বিষ্ণু মূর্তিতে লীন হয়ে যান। একই রকম গাঁথা প্রচলিত দ্বাদশ শতাব্দীর কানাড়িয় শৈব সাধিকা মহাদেবী সম্বন্ধেও। কিছু গাঁথায় তিনি বিয়ে করতে অস্বীকার্য হন, আবার, কিছুতে তিনি তাঁর স্বামীকে পরিত্যাগ করেন। তিনি যেসব পদ রচনা করেছিলেন সেগুলি বিবাহ বিরোধী এবং সেগুলিতে একাধারে তিনি নারী-পুরুষের পারস্পরিক দ্বৈততাকেও অস্বীকার করেছেন। '...Mahadevi embraced celibacy as the path to freedom from a patriarchal world that serves only to harness her desires for reproductive purposes.' (Menon, ২০১৮, পৃঃ ১১৬) তাঁর প্রায় সমসাময়িক কাশ্মীরি শৈব সুফি লাল দেদ। তিনিও তাঁর স্বামীকে পরিত্যাগ করেন ও ভক্তিভাবে প্লাবিত হয়ে প্রায় নগ্ন অবস্থায় রাস্তায় রাস্তায় নৃত্য ও গীতে মাতোয়ারা হয়ে থাকতেন। উল্লেখ্য ইসলাম কিন্তু ব্রহ্মচর্যকে সমর্থন করে না। তা সত্ত্বেও সুফি সাধিকারাও এই ব্রহ্মচর্যের প্রতি আকৃষ্ট হয়েছেন। কারণঃ

> '…physical beauty and genital sexuality are not the only recognizable embodiments of desire… in this version of desire, sex is what socially sanctioned while celibacy is rebellious child who wants to live dangerously.' (Menon, ২০১৮, পৃঃ ১১৭)

অন্যদিকে, যারা যারা সংসার ত্যাগ করে বেরোতে পারেননি, তারা সংসারের মধ্যে থেকে পরিবর্তন সাধন করার চেষ্টা করেছেন। অনেকসময়ই তাঁরা তাঁদের স্বামীদেরও ভক্তিবাদিতে রূপান্তরিত করেন কিংবা স্বামীদের অস্বীকার করে তাঁরা ভগবানকেই তাঁদের স্বামীর আসন দিয়েছেন। এরকমই আরেকপ্রকার নারী গোষ্ঠী : দেবদাসী। তারা ভগবানে উৎসর্গীকৃত। ভগবানই এনাদের স্বামী। এদের সাথে মন্দিরী-দেবব্যবসার ইতিহাসও জড়িত। এনারা সমাজের নিদানের বাইরে। তাই অনেকসময়ই এনাদের নিজস্ব ও স্বাধীন যৌন জীবন থাকত। এনাদের মধ্যে একপ্রকার মাতৃতান্ত্রিক ব্যবস্থাও গড়ে উঠেছিল (Vanita & Kidwai, ২০০০, পৃঃ ৬৩)।

আমাদের কামনার ধারনা শরীর কেন্দ্রিক এবং শরীর কেন্দ্রিক কামনার ধারনা যৌনতা কেন্দ্রিক। কিন্তু যৌনতা ছাড়াও কামনার অনেক স্তর রয়েছে। ব্রহ্মচর্যব্রতও তেমন একটি বিষয়। ব্রহ্মচর্য জীবনের আড়ালে সমকামী জীবন অতিবাহিত হত কিনা সেই সম্ভাবনা সম্পূর্ণ উড়িয়ে না দিয়েও বলতে হয়ে, আমাদের জীবন, শরীর কেন্দ্রিকতা ও সর্বস্বতার অনেক ওপরে। তাই, বিভিন্ন দার্শনিক চর্চায় এই স্থূল শরীরকে অস্বীকার করার প্রচেষ্টা লক্ষ্যনীয়। তাই আজকে বিকল্প যৌনতা নিয়ে লিখতে বসে সমস্ত বিসমকামী-বিরোধী মতকেই টেনেটুনে গড়পড়তাভাবে সমকামিতায় ঢুকিয়ে দেওয়া হয়ত সমীচীন হবে না। কারণ, যৌনতা-ঘেঁষা বোধের বাইরেও ব্রহ্মচর্য ব্যক্তি স্বাধীনতা দিয়েছে, নিজেদের (নির্দিষ্ট প্রকার) যৌনাচারের এই সামাজিক নিদান থেকে নিষ্কৃতি পাওয়ার পথ খুঁজে নিতে সাহায্য করেছে। শুধু তাই নয়, একই ধরনের চিন্তাবৃত্তিযুক্ত মানুষদের নিজেদের মধ্যে গোষ্ঠীবদ্ধ হতেও সাহায্য করেছে। ঐতিহাসিকভাবে, ব্রহ্মচর্যের ধারনা সমাজের সমস্ত নিদানকে উপেক্ষা করে নিজের ইচ্ছা, নিজের কামনাকে গুরুত্ব দিতে প্রেরিত করেছে (Menon, ২০১৮, পৃঃ ১২৫-১২৬)। ফলে, নিজের শরীরের ওপর নিজ কর্তৃত্ব, নিজের অধিকার প্রতিষ্ঠিত করায় ব্রহ্মচর্যের গুরুত্ব অস্বীকার করা যায় না। প্রাইডে স্লোগান দেওয়া হয় "আমার শরীর, আমার মন, দূর হঠ রাজশাসন!" দুটির মধ্যে কিছু কি পার্থক্য পরিলক্ষিত হচ্ছে?

এই পর্যায়ে ভেবে দেখার তাগিদ অনুভূত হয়, তথাকথিত সামাজিক লিঙ্গ ও যৌনতার নিদান মানতে অপারগ যারা, শুধুমাত্র জায়গা ও ভাষা খোঁজার জন্য নিজেদের পাশ্চাত্যের LGBTQ+ আন্দোলনের সাথে সম্পৃক্ত করছে না তো! সমস্যা একটা আদর্শকে (সমস্ত বিরোধিতা, বিদ্বেষ, অত্যাচার উপেক্ষা করে ঘুরে দাঁড়ানো, নিজেদের অধিকার, স্থান ও ভাষার অধিকার বুঝে নেওয়া ইত্যাদি) গ্রহণ করায় নয়, সমস্যা এই আদর্শকে প্রশ্নাতীতভাবে গ্রহণ ও অনুসরণ করায়। এই আদর্শের মত করে নিজেকে পুনর্যোজন করায়। নেই-মামার-থেকে-কানা-মামা-ভালো, তাদের এই অবস্থা হচ্ছে না তো? কানা মামা পেতে কোথাও গিয়ে আমাদের দেশীয় যে জায়গা ছিল (থাকতে পারত!) বা আছে, তা অস্বীকার করে বা না জেনেই একটি বিদেশী মডেলকে আপন করা হচ্ছে না তো?

*৪.২ যৌনতার স্বদেশীয় পরিভাষা*

অনেকের ধারনা অষ্টাদশ শতকে মাঝামাঝি সময়ে মিশেল ফুকোই প্রথম সমকামীদের একটি আলাদা গোষ্ঠী হিসাবে চিহ্নিত করেন, কারণ তার আগের বিশ্বাস ছিল যে সমকামিতা ব্যাপারটা ঐচ্ছিক ও তথাকথিত বিসমকামীদের

সাময়িক আমোদ ব্যতীত আর কিছু না। যদিও এই মতের অনেকেই বিরোধিতা করেছেন। এই পর্বে ভারতীয় সংস্কৃতিতে, বিসমকামী যৌনতা ব্যতীত যেসব যৌনতা স্বীকৃত হয়েছে, তাদেরকে কি কি শব্দে অভিহিত করা হয়েছে তা নিয়ে আলোচনা করা হয়েছে।

ভারতীয় বিভিন্ন গ্রন্থে লিঙ্গের ধারনায় দেখছি পুরুষ ও স্ত্রী লিঙ্গের পাশাপাশি ক্লীব লিঙ্গের ধারনা আসছে। অনেকে 'নপুংসক' আর 'ক্লীব' শব্দটিকে পরিপূরকভাবে ব্যবহার করেছেন। 'ষণ্ড' বা 'ষণ্ঢ' শব্দটিও পাওয়া যায়। 'ক্লীব' শব্দটি কি অর্থে ব্যবহার করা হয়েছে তা অনেক সময় পরিষ্কার হয় না। 'নপুংসক' শব্দের আক্ষরিক অর্থ, না-পুরুষ। অর্থাৎ, পুরুষ নয়। তবে কি স্ত্রী? মাঝামাঝি কিছু? সেটাও ঠিক পরিষ্কার না। প্রাচীন ভারতের দুটি চিকিৎসাশাস্ত্রগ্রন্থ, চরক সংহিতা (সময়কাল আনুমানিক ৪র্থ খ্রী.পূ. থেকে ২য় খ্রী.) এবং সুশ্রুত সংহিতা (সময়কাল আনুমানিক ১ম খ্রী.পূ. থেকে ৬ষ্ঠ খ্রী.) এই বিষয়ে আলোকপাত করেছে। নারদ-স্মৃতি গ্রন্থেও সমাজের আইনি দিক আলোচনা সাপেক্ষে, বিকল্প যৌনতায় লিপ্ত মানুষ সম্বন্ধিত কিছু শব্দ পাওয়া যায়, যেগুলি শব্দ-কল্প-দ্রুম সংস্কৃত-সংস্কৃত অভিধানেও নথিভুক্ত হয়েছে।

চরক সংহিতায় ভ্রূণতত্ত্ব আলোচনা করতে গিয়ে আটধরনের বিকৃতি এবং নপুংসকের শ্রেণীবিভাগ করা হয়েছে। যেগুলিকে জন্মগত এবং চিকিৎসা যোগ্য নয় বলে উল্লেখ করা হয়েছে। সেগুলি হলঃ

১। দ্বিরেতাস্ : যার শরীরে নারী ও পুরুষ উভয় লিঙ্গ বর্তমান। 'দ্বি-' মানে দুই। আর 'রেতাস্' শব্দের বিভিন্ন অর্থের মধ্যে অন্যতম অর্থ হল বীর্য, বা ধাতুগত তরল।

২। পবনেন্দ্রিয় : যে পুরুষের লিঙ্গ বায়ুবত, বীর্য হীন।

৩। সংস্কারবহী(ন্) : যার উত্তেজনা জাগ্রত করতে বাইরের সাহায্য লাগে।

৪। নরষণ্ড : মেয়েলি পুরুষ।

৫। নারীষণ্ড : পুরুষালী নারী।

৬। ব্যক্রিধ্বজ : যে ব্যক্তির বক্র লিঙ্গ।

৭। ঈর্ষাভিভূত (Sweet & Zwilling, ১৯৯৩)/ ঈর্ষাভিরতি (Das Wilhelm, ২০১৪) : যার অন্যকে রতিক্রিয়ায় লগ্ন অবস্থায় দেখে ঈর্ষায় যৌন উত্তেজনা হয়।

৮। ভাতিকষণ্ড : যিনি অন্ডকোষহীন অবস্থায় জন্মেছেন অর্থাৎ যিনি বন্ধ্যা।

সুশ্রুত সংহিতায় পাঁচ ধরনের ক্লীবত্ব বর্ণিত হয়েছেঃ

১। আসেক্য পুরুষঃ : যে পুরুষ অপরের শিশ্ন লেহন করেন।

২। সৌগন্ধিক : যে পুরুষের অপর পুরুষের যৌনাঙ্গের ঘ্রাণে যৌন উত্তেজনা হয়।

৩। কুম্ভিক : যে পুরুষ সঙ্গমে গ্রহীতার ভূমিকা পালন করেন।

৪। ঈর্ষক : চরক সংহিতার ৭ নম্বরের সাথে সমার্থক।

৫.১। স্ত্রিচেষ্টিকাকার : চরক সংহিতার ৪ নম্বরের সমার্থক।

৫.২। নারীষণ্ড : চরক সংহিতার ৫ নম্বরের সমার্থক।

যদিও বৌদ্ধদের আলাদা করে কোনো চিকিৎসা বিষয়ক গ্রন্থ নেই, তবু প্রাচীনকালের অনেক বৌদ্ধ সন্ন্যাসীরা চিকিৎসাবিদ্যায় পারদর্শী ছিলেন এবং বিভিন্ন চিকিৎসা সংক্রান্ত গ্রন্থাদির ভাষ্য রচনা করেছিলেন। সেই সূত্রে অভিধর্মপিটক ও বিনয়পিটকের কিছু কিছু জায়গায় 'পণ্ডক' শব্দের উল্লেখ পাওয়া যায়। কারা 'পণ্ডক' বলে বিবেচিত হবেন তারও কিছু বৈশিষ্ট উল্লেখিত হয়েছে, যেমন :

ক. যারা জন্মগত বন্ধ্যা

খ. যারা অপরের রতিক্রিয়া দেখে যৌন উত্তেজনা লাভ করেন

গ. মাসের নির্দিষ্ট সময়ে যে পুরুষরা শারীরিকভাবে মিলনে অক্ষম হয়ে পড়ে (অর্থাৎ, সাময়িক)

ঘ. যিনি অপর পুরুষের শিশ্ন লেহনের মাধ্যমে নিজে যৌন তৃপ্তি পান

ঙ. যিনি যৌন উত্তেজনা লাভ করতে বাইরের কিছুর সাহায্য নেন (বা যার যৌন উত্তেজনা লাভ করা কষ্টসাধ্য)।

এই শ্রেণীবিভাগে যৌন অক্ষমতা যেমন রয়েছে (ক এবং গ) তেমনই রয়েছে বিভিন্ন যৌনাচারের ধরন (খ এবং ঙ) এবং যৌন অভিমুখতা (ঘ)। চরক কিংবা সুশ্রুতের শ্রেণীবিন্যাস দেখলেও একই জিনিস চোখে পড়ে। অতএব বোঝা যাচ্ছে যে তাঁদের এই ধরনগুলির চিহ্নিতকরণ ও তাদের মধ্যে পার্থক্য করার যে সাধারণ ভিত্তি তা হল সন্তান-উৎপাদন ক্ষমতা বা ইচ্ছা।

আধুনিক সময়ে যৌন পরিচয়ে, সংশ্লিষ্ট ব্যক্তির যৌনাভিমুখতার একমাত্রতার (exclusivity) ওপর গুরুত্ব দেওয়া হয় এবং সেই অনুযায়ী ব্যক্তিবিশেষকে এক একটি বিভাগে পর্যবসিত করা হয়। এই প্রাচীন শ্রেণীবিন্যাসগুলিতে দেখা যায়, যদিও তাদের মধ্যে বিভিন্ন শব্দ এখনকার সমকামী শব্দের সমার্থক, কিন্তু তা নির্ভর করে কৃত যৌনাচারের ওপর। অর্থাৎ, কৃত যৌনাচারের ওপর ভিত্তি করে যে বিভিন্ন পরিচিতি তা কিন্তু একই সময়ে বা সময়ান্তরে একই ব্যক্তির ওপর প্রযুক্ত হতে পারে। একই সাথে তাদের নপুংসকের ও ক্লীবত্বের ধারনায় এমনও অনেক শ্রেণীবিভাগ রয়েছে যা তথাকথিত বিসমকামীদের ক্ষেত্রেও প্রযোজ্য। যেমন ঈর্ষক, ব্যক্রিধ্বজ, সংস্কারবহী(ন্), পবনেন্দ্রিয় ইত্যাদি।

সুশ্রুত ষণ্ড-র থেকে তার পূর্বের চারপ্রকার ধরনকে আলাদা করেছেন। প্রথম চারপ্রকার ধরনের পুরুষেরা বীর্যবান এবং সাধারণ পুরুষেরই লক্ষণ বিশিষ্ট কিন্তু ষণ্ড বীর্যহীন এবং তাদের মধ্যে পৌরুষত্বের কোনো লক্ষণ নেই। শব্দ-কল্প-দ্রুমে আমরা কুড়ি রকমের ষণ্ডের শ্রেণীবিভাগ পাই, যা মূলত নারদ-স্মৃতি ও চতুর্দশ শতাব্দীয় গ্রন্থ বাচস্পতির স্মৃতি-রত্নাবলীর ওপর আধারিত, যেগুলির প্রায় চোদ্দটির ভিত্তি পুরুষের নারীর সাথে মিলনের বিভিন্নপ্রকার অক্ষমতাঃ (Das Wilhelm, ২০১৪)

১। নিসর্গ : যিনি জন্মগতভাবে পরিপূর্ণ যৌনাঙ্গ হীন।

২। বদ্ধ : যার অণ্ডকোষ অনুপস্থিত।

৩। পক্ষ : যে ব্যক্তি মাসের নির্দিষ্ট সময়ে মহিলার সাথে মিলনে অপারগ।

৪। কালিক : যে ব্যক্তি অন্য ব্যক্তির সাহায্যে কিংবা কোনো বস্তু সাহায্যে নারীকে রমণ করেন।

৫। শাপাদি : যে ব্যক্তি কোনো অভিশাপের ফলে যৌন মিলন উপভোগ করতে পারেন না।

৬। স্তব্ধ : যার যৌনাঙ্গ পক্ষাঘাতগ্রস্থ কিংবা বীর্যহীন।

৭। ঈর্ষক : পূর্বে উল্লিখিত।

৮। সেব্যক : যে পুরুষকে অপর পুরুষ রমণ করেন।
৯। অক্ষীপ্ত : যার ঠিক মত বীর্য স্খলিত হয় না কিংবা বীর্যহীনতা।
১০। মোঘবীজ : যার মহিলার সাথে মিলন ফলশূন্য ( বা মিলনের কোনো অর্থ নেই)।
১১। শালীন : যে পুরুষ লজ্জা পরবশ হয়ে নারীদের কাছে ঘেঁষতে পারেন না।
১২। অন্যপতি : যে, নারী ব্যতীত অন্য কারোর বা কোনো কিছুর সাথে সঙ্গমে লিপ্ত হন।
১৩। মুখেভাগ : যে পুরুষ অন্য পুরুষের যৌনাঙ্গ লেহন করে।
১৪। ভাতরেতাস্ : যার বীর্য স্খলিত হয় না।
১৫। কুম্ভিক : পূর্বে উল্লিখিত।
১৬। পন্ড : যার লিঙ্গ নারীদের ছোয়াঁয় সাড়া দেয় না।
১৭। নষ্ট : কোনো রোগের কারণে যিনি বীর্যহীন।
১৮। আসেক্য : পূর্বে উল্লিখিত।
১৯। সৌগন্ধিকা : পূর্বে উল্লিখিত।
২০। ষণ্ড : যে পুরুষ আচার আচারনে মহিলাদের মত, অনেকসময় এরা নিজেদের লিঙ্গচ্ছেদনও করেন।

এই প্রবন্ধ যদিও নারী সমকাম নিয়ে কিন্তু নারী সমকামী ধারনাযুক্ত বেশি শব্দ আমরা পাই না। এটার অন্যতম কারণ হতে পারে : যেহেতু এই সমস্ত গ্রন্থের রচয়িতারা সবাই পুরুষ, তাই তাদের কাছে পুরুষদের অপুরুষত্বের ধরন ও কারণ বেশি গুরুত্ব পেয়েছে। কিন্তু নারী বিষয়ক শব্দ সংখ্যা শূন্য নয়। এইক্ষেত্রে 'নাস্ত্রীয়' (অর্থাৎ, না স্ত্রী, যারা মূলত কামশাস্ত্রে উল্লেখ্য 'তৃতীয়-প্রকৃতি'র অন্তর্ভুক্ত) শব্দটি পাওয়া যায়। বিভিন্ন স্মৃতি শাস্ত্র, পুরাণাদি গ্রন্থে এই শব্দগুলি ছড়িয়ে ছিটিয়ে রয়েছে ।

প্রায় দশ রকমের নাস্ত্রীয় শব্দ পাওয়া গেছে :
১। স্বৈরিণী : যে নারী অন্য নারীর সাথে রতিতে রত হন। (কামসূত্র)
২। কামিনী : যে নারী, নারী ও পুরুষ উভয়ের সাথেই সঙ্গমে রত হন। (ভগবৎ পুরাণ)
৩। স্ত্রীপুংস : যে নারী আকার ও প্রকৃতিতে পুরুষের ন্যায়। (মহাভারত এবং অন্যান্য জ্যোতিষবিজ্ঞান গ্রন্থে)
৪। ষণ্ডী : যে নারী পুরুষদের প্রতি বিরূপ, যাদের স্তন অনুন্নত এবং যাদের ঋতুচক্র হয়না। (সুশ্রুত সংহিতা, চরক সংহিতা)
৫। নারীষণ্ড : যে নারীর নারীত্ব নেই। (চরক সংহিতা)
৬। ভর্ত/ ভার্ত : যার ডিম্বাশয়ে বীজের দীনতা রয়েছে। (চরক সংহিতা)
৭। শুচিভক্ত্র বা শুচিমুখী : যার যোনিমুখ অতিশয় ক্ষুদ্র ও অপরিণত। (সুশ্রুত সংহিতা, চরক সংহিতা)
৮। বন্ধ্যা : যার ঋতুচক্র অনুপস্থিত কিংবা দমিত। (সুশ্রুত সংহিতা)
৯। মোঘপুস্প/ মোঘপুষ্প : যে নারীর পুরুষদের সাথে মিলন ব্যর্থ।( বিবিধ সংস্কৃত শব্দকোষ)
১০। পুত্রাঘ্নি : যার বারংবার গর্ভপাত হয়। (সুশ্রুত সংহিতা, চরক সংহিতা)

প্রথম তিন প্রকার নারীরা সন্তান ধারণে সক্ষম কিন্তু শেষ সাত প্রকার সন্তান ধারণে সক্ষম নন।

অর্থাৎ নারী হোক বা পুরুষ উভয়ের ক্ষেত্রেই দেখা যাচ্ছে নপুংসক ও নাস্ত্রীয়-র যে ধারনা, যা মূলত তৃতীয়-প্রকৃতির (এটির অর্থ আজকের ব্যবহৃত 'তৃতীয় লিঙ্গ' ধারনার থেকে একদম আলাদা) সাথেও কিছুটা বা অনেকটা জড়িয়ে আছে (intersected), এবং তা মোটেও আজকের বিকল্প লিঙ্গ ও যৌন পরিচয়ের মত জলরোধী নয় বরং অনেক বেশি নমনীয়। এরা প্রত্যেকেই সমকামী, তা বলা যায় না। সমকামী পুরুষ বা নারী কিকরে জন্ম নেয় তাঁর সম্বন্ধে এই প্রাচীন চিকিৎসকদের কিছু মতবাদ আছে। সেগুলির সীমাবদ্ধতা আছে কি নেই তা গবেষণা সাপেক্ষ। কিন্তু, এদের ব্যাখ্যা অনুযায়ী, যৌনাচারের সময় যে নির্দিষ্ট অঙ্গবিন্যাস বা ভঙ্গীর (Postures) নিদান দেওয়া হয়েছে, তার অন্যথা হলেই তৃতীয়-প্রকৃতির সন্তান জন্মায়। শুধু তাই নয়, অঙ্গবিন্যাসের ওপর সংশ্লিষ্ট ব্যাক্তির তাৎক্ষণিক-লিঙ্গ পরিচয় নির্ভর করে। যেমন পুরুষরা সবসময় নারীদের ওপর আরুঢ় অবস্থায় সঙ্গম করবেন। অন্যথায় পুরুষ 'নপুংসক' বলে বিবেচিত হবেন। যদি পুরুষ নীচে থাকেন ('পুরুষ্যায়িত'), সেই অবস্থায় শুক্র ডিম্বাশয়ে স্থাপিত হলে, সেই সন্তান, নারী লিঙ্গ নিয়ে জন্মাক বা পুরুষ লিঙ্গ, সে তৃতীয়-প্রকৃতির হবে।

একই সাথে চরক সংহিতা ও সুশ্রুত সংহিতা 'সামাজিক লিঙ্গের' দশ ধরনের কারণ উল্লেখ করছে। যেমনঃ

১। সংস্কার (পূর্ব জন্মের সংস্কারের বশবর্তী হয়ে)

২। কাম ( সংশ্লিষ্ট ব্যক্তির নিজস্ব কামনার প্রভাবে)

৩। সুকর্ম ( ভালো কর্মের ফলস্বরূপ)

৪। বিকর্ম (খারাপ কর্মের ফলস্বরূপ)

৫। শুক্র-বল ( পিতা-মাতার ঔরসের গুণগত মানের ওপর, এখানে শুক্র মানে শুধু পুরুষের শুক্রানুর কথা বোঝানো হয়নি)

৬। মিথুন-বিধি ( মিথুনের সময় মাতাপিতা কি ভঙ্গিতে মিলিত হচ্ছেন তার ওপর)

৭। পৌরুষ ( পিতা মাতার যৌন স্বাস্থ্যের ওপর, এখানে পৌরুষ মানে কেবল পুরুষের স্বাস্থ্য নয়)

৮। দোষ ( যদি বীর্যে কোনো দোষ বা সমস্যা থাকে)

৯। প্রকৃতি ( সংশ্লিষ্ট ব্যক্তির প্রকৃতির ওপর)

১০। দৈব ( দৈব ইচ্ছায়)

এই কারণগুলির কতগুলিকে, যেমন সংস্কার, সুকর্ম, বিকর্ম, দৈব এগুলিকে পরীক্ষা করবার সুযোগ আমাদের হাতে নেই। তবে, এগুলি কি এটাই প্রমাণিত করে না যে কার প্রকৃতি (লিঙ্গ ও যৌন) কেমন হবে তা তাদের জন্মগত এবং তাতে তাদের হাত নেই? অতএব, তা অপরিবর্তনীয়। সেহেতু, বিভিন্ন উপায়ে তা বদলানোর চেষ্টা আদতে বৃথা! একই সাথে শুক্র-বল, মিথুন-বিধি, ও পৌরুষ, দোষ সেটাও সংশ্লিষ্ট ব্যক্তির হাতে নেই। আর অবশিষ্ট, কাম ও প্রকৃতি। একটি যৌনাভিমুখতা (sexual orientation) বা যৌন বাসনা (sexual fantasy) আর একটি লিঙ্গ-পরিচয় (gender-identity) বা লিঙ্গাভিমুখতা (gender-inclination)-র দ্যোতক। অতএব, প্রাচীন ভারতীয় সংস্কৃতিতে আধুনিক যুগের যৌনতা ও লিঙ্গ পরিচয়ের ধারনা যেমন রয়েছে, তেমনই তাদের জন্মগততা ও অপরিবর্তনীয়তা সম্পর্কেও সন্দেহের অবকাশ রাখা হয়নি। এখানে লিঙ্গ ও যৌন পরিচয়ের শ্রেণীবিন্যাস যেমন রয়েছে, তাকে ছাড়িয়ে যাওয়ার প্রণিধানও রয়েছে। কোনোটিই জলরোধী নয়। একটি নমনীয় ব্যবস্থাপনার ছবি পাওয়া যাচ্ছে।

প্রশ্ন জাগতে পারে, এগুলি কি ধনাত্মক দৃষ্টিভঙ্গিতে লেখা? তার জন্য গ্রন্থের রাজনৈতিক বা সামাজিক অভিসন্ধি বুঝতে হবে। যেমন, চিকিৎসাশাস্ত্র মাত্রই তার 'সারিয়ে তোলার' বা 'সুস্থ' করে তোলার মনোভাব থাকবে। কোনো প্রাকৃতিক ঘটনাকে 'সমস্যা' বলে চিহ্নিত করা তাদের পক্ষে স্বাভাবিক। যেমন এই সমস্ত ক্ষেত্রে সন্তানহীনতা। সেই সম্বন্ধে আলোচনা করতে গিয়েই বিসমকামী দম্পতির মধ্যেকার শারীরিক ও যৌনাচারগত বিবিধ বৈশিষ্টের কথা যেমন আলোচিত হয়েছে 'সমস্যা' হিসাবে, সেরকমই নারী ও পুরুষের অপ্রত্যাশিত কাম ও প্রকৃতি, যা আদতে সেই সন্তান উৎপাদনের পথ দুর্গম করে, তার মধ্যের পার্থক্যও 'সমস্যা' বলে সূচীত হয়েছে। কিন্তু একই সাথে কিছু কিছুকে যেমন চিকিৎসা যোগ্য বলা হয়েছে যেমন পক্ষ, শাপাদি, শালীন ইত্যাদি, তেমনই অন্যদেরকে বিশেষ করে যেখানে বীর্যহীনতা, সম্পূর্ণ যৌনাঙ্গের অনুপস্থিতি, পুরুষ বা নারীর কাম ও প্রকৃতিগত পার্থক্য পরিলক্ষিত হয়েছে, সেগুলি যে কোনোভাবেই চিকিৎসা যোগ্য নয় তাও উল্লেখ করা হয়েছে।

এই বিবিধতার সংস্কৃতি যে শুধু ভারতীয় ভূখন্ডে ছিল তা নয়। পৃথিবীর অন্যান্য সংস্কৃতিতেও এরকম বহু নিদর্শন পাওয়া যায়। যেমন মেক্সিকোর জুচিতানদের (juchitan) একটি শব্দ 'মুক্সেস' (muxes) দ্বারা নারী ও পুরুষ কোনোটিকেই বোঝায় না, কিন্তু তারা নিজেদের transvestite বলতেও স্বচ্ছন্দ নন, বরং এটি জাপোটেক (Zapotec) সংস্কৃতি একটি লিঙ্গ-শংকর। অন্যদিকে হাওয়ায়ই-তে 'মাহু' শব্দে নারী ও পুরুষ উভয়ের দ্যোতনাই নিহিত আছে। মাওরি শব্দ 'তাকাতাপুই'/'টাকাটাপুই' বোঝায় সমলিঙ্গের ব্যক্তিদের মধ্যেকার গভীর বন্ধুত্বকে। আমাজনিয়ার জো'য়ে (Zo'e) প্রজাতির মানুষদের মধ্যে এবং লাদাখি-দের মধ্যে বহুগামিতাই প্রথা। উত্তর প্রশান্ত মহাসাগরীয় উপকূলে, তৎকালীন পেরুতে জনপ্রিয়, মোচে মৃৎশিল্পে সমকামিতার নিদর্শন পাওয়া যায়। এইসব মৃৎ পাত্রে যে যৌনাচারের ছবি অঙ্কিত হয়েছে তার খুব কমই শিশ্ন-যোনি (peno-vaginal) সমন্বিত। আন্দিজ এলাকায়, ইনকারা যুদ্ধ বা কোনো ঝগড়ার মীমাংসায় চুকি চিনচে (Chuqui Chinchay) বলে একটি চরিত্রকে মধ্যাস্থতা করার জন্য আহ্বান করত। তিনি জাগুয়ার প্রজাতির দেবতা এবং যাদের শরীরে দ্বৈত-লিঙ্গভাব রয়েছে ইনি তাদের পৃষ্ঠপোষক। এছাড়া, আমেরিকার নিজস্ব সংস্কৃতিতে নারীদের পুরুষদের পোশাক পরার রীতি ছিল, তাঁরা অনেকেই স্থায়ীভাবে পুরুষের চরিত্র গ্রহণ করতেন এবং মহিলাদেরই বিবাহ করতেন। (Picq & Tikuna, ২০১৯, পৃঃ ৫৭-৬২)

বানিজ্য করতে গিয়ে আমেরিকার এক পশম কোম্পানি মিসৌরি নদীর অববাহিকায় এরকমই এক ক্রো-জাতির মহিলা প্রধানের কথা উল্লেখ করছেন। সেই মহিলা শুধু যুদ্ধে পুরুষদের নেতৃত্ব দিতেন তা'ই নয়, তাঁর চারটে স্ত্রী ছিল এবং তিনি ক্রো প্রজাতির পরিচালকদের একজন ছিলেন এবং সবাই তাকে সম্মান করত। (Roscoe, ১৯৯৮, পৃঃ৭৮, Picq & Tikuna, ২০১৯-থেকে গৃহীত, পৃঃ ৬৩)। Blackwood (১৯৮৪) বলছেন, নেটিভ আমেরিকানরা লিঙ্গ-পরিচয় ও যৌনাচারের মধ্যে তফাৎ করতেন। তাদের যৌন সম্পর্ক স্থাপনে লিঙ্গ পরিচয় বাঁধা হয়ে দাঁড়াত না। তাদের প্রজাতিতে ব্যক্তি মানুষের লিঙ্গ পরিচয়ের সাথে তাঁর যৌন পরিচয়ের কোনো সম্পর্ক ছিল না। তিনিও বারবার মনে করিয়ে দিয়েছেন, এই গোষ্ঠীর মানুষদের সামাজিক লৈঙ্গিক পরিচয় তাদের জন্মগত শারীরিক লিঙ্গ দ্বারা নির্ধারিত হত না (Blackwood, ১৯৮৪, পৃঃ ৩৫ Picq & Tikuna, ২০১৯-থেকে গৃহীত, পৃঃ ৬৪)। এরকম আরো প্রচুর উদাহরণ দেওয়া যায়, তা স্থানাভাবের জন্য এখানে দেওয়া সম্ভব হল না, তথ্যসূত্র ও গ্রন্থপঞ্জী দ্রষ্টব্য।

এই সমস্ত গবেষকরা মূলত একটা বিষয়ে একমত যে ঔপনিবেশিক শাসন ব্যবস্থা আসার পূর্বের সমাজ, লিঙ্গ ও যৌনতার দিক থেকে অনেক বেশি উদার ছিল। একগামি নয়, বহুগামিতাই সাধারণ বলে বিবেচিত হত। বিধিনিষেধ বা সামাজিক মানের হেরফের থাকলেও বিসমকামিতা ব্যতীত অন্যান্য যৌনাচার উপস্থিত ছিল। কিছু কিছু জায়গায় সেগুলি উদযাপিত হত। ভারতীয় ভূখণ্ডেও কিছু কিছু ক্ষেত্রে আপাত বিধি নিষেধ থাকলেও কোনোদিনও এই অজুহাতে কাউকে শাস্তি দেওয়া হয়েছে বা সমাজচ্যুত করা হয়েছে এমন নিদর্শন মেলে না।

ঔপনিবেশিক শাসন ব্যবস্থা আসার ফলেই লিঙ্গের একটি একমাত্রিক একবগগা ধারনা উপনিবেশের মানুষদের ওপর চাপিয়ে দেওয়া হয়েছে। উপনিবেশের মানুষজনদের সংস্কৃতি তাদের বোধাতীত ছিল। তাদের যে যৌন শুচিবাইগ্রস্থতার ইতিহাস, যার জ্বলন্ত উদাহরণ মধ্যযুগীয় ডাইনী হত্যার ইতিহাসে বর্তমান (Levack, ২০১৩), তাতে বুঝতে অসুবিধা হয় না তারা কেন এদেশের কিংবা যেখানে যেখানে তারা উপনিবেশ স্থাপন করেছেন, তাদের যৌন সংস্কৃতি বুঝতে পারেনি বা চায়নি। এক, এগুলিকে মান্যতা দিলে রাণীর আমলের যে যৌন শুচিবাইগ্রস্থতা তাকে অমান্য করা হয়। তাদের ভয় ছিল উপনিবেশে এগুলিকে মান্যতা দিলে তাদের দেশে যারা এই জাতীয় যৌনাচারে লিপ্ত তারা এতে অনুপ্রেরণা পাবে। উপনিবেশগুলির যে লিঙ্গ-দর্শন বা যৌন সংস্কৃতি তা তাদের দেশে স্থানান্তরিত হলে সেখানে সামাজিক অরাজকতা নেবে আসবে। দুই, উপনিবেশবাদের আরেকটি স্বার্থ ছিল এখানকার মানুষজনদের খ্রীষ্ট ধর্মে ধর্মান্তরিত করা। খ্রীষ্ট ধর্মের যে মানবেতিহাসের দর্শন অর্থাৎ পৃথিবীর সমস্ত মানুষ প্রথম মানব-মানবী আদম্ ও ইভের সন্তান, এখানকার যৌন সংস্কৃতি মানতে গেলে তাকেও অমান্য করতে হয়। তারা যে শুধু উপনিবেশের আদি সংস্কৃতি অস্বীকার করেছে তাই-ই নয় বরং তারা বিভিন্ন জনজাতিকে ক্রিমিনাল বলে চিহ্নিত করেছে। ভারতীয় ভূখণ্ডে ৩৭৭ ধারা আনা (১৮৬০ খ্রী.) ছাড়াও তারা ১৮৭১ সালে ক্রিমিনাম ট্রাইবস্ অ্যাক্ট লাগু করে, যার মাধ্যমে হিজড়াসহ অন্যান্য বিভিন্ন প্রজাতির, গোত্র ও সামাজিক গোষ্ঠীকে 'ক্রিমিনাল' বলে তকমায়িত করা হয়।

উপনিবেশিক শাসন ব্যবস্থায় মনুস্মৃতির নিদানবাদের একটা ছাপ আছে। ব্রিটিশরা আসার পর স্বভাবতই এই যৌন সংস্কৃতিকে আপন করতে পারেনি। উপরন্তু এখানকার বিভিন্ন মন্দিরগাত্রে ,যেমন খাজুরাহো, কোনারক্, গোয়ালিওর, বিভিন্ন যেসব স্থাপত্য তাতে যৌনতার উদযাপন দেখেও তারা যে অপ্রস্তুত হয়েছেন তা বলাই বাহুল্য। ফলে, এখানে শাসন ব্যবস্থা কায়েম করতে যখন প্রাচীন আইন গ্রন্থের খোঁজ শুরু হল, সবচেয়ে হাতের কাছে ছিল মনুস্মৃতি। আর মনুস্মৃতির সাথে তাদের নিজেদের যৌন ও সামাজিক শুচিবাইগ্রস্থতা ও নিদানবাদী সংস্কৃতির মিল আছে। ফলে, খুব সহজেই হিন্দু শাসন ব্যবস্থার মান্য শাস্ত্র গ্রন্থ হিসাবে মনুস্মৃতিকেই বেছে নেওয়া হয়েছে। দীর্ঘ ঔপনিবেশিক ব্যবস্থার উচ্ছিষ্ট স্বরূপ আমাদের মধ্যেও শুচিবাইগ্রস্থতা রন্ধ্রে রন্ধ্রে ঢুকে গেছে। বলার কথা হল এই, নিজেদের প্রগতিশীল প্রমাণ করতে গিয়ে, উপনিবেশিকতাবাদের বিরুদ্ধে যেসব চিন্তাবিদ্রা জাতীয়তাবাদী ভাবধারায় ইতিহাস রচনা করতে তৎপর হয়েছিলেন বা সমাজের উচ্চস্থান দখল করেছিলেন তারাও কিন্তু বেমালুম এই নমনীয় ও উদার যৌন সংস্কৃতির প্রসঙ্গ চেপে গেছেন। তাঁর প্রকৃষ্ট উদাহরণ স্বাধীন ভারতের প্রথম প্রধানমন্ত্রীর নিজের বয়ান। তিনি তাঁর বই Discovery Of India (১৯৪৬)–তে লিখছেন :

> "It is clear from Greek literature that homosexual relationships were not looked upon with disfavour. Indeed there was a romantic approval of them. Possibly this was due to the segregation of *sexes* in youth. A similar attitude *is* found in Iran, and Persian literature is full of such references. It appears to have become an established literary form and convention to represent the beloved as a male companion. There is no such thing in Sanskrit literature, and homosexuality was

evidently not approved nor at all common in India” (পৃঃ ১৪৬, Thandani, ১৯৯৬-থেকে গৃহীত, পৃঃ ৫)

সুতরাং, আমাদের দিক থেকেও ব্রিটিশদের চাপিয়ে দেওয়া যৌন শুচিবাইগ্রস্থতাই শিলমোহর পেয়েছে। ফলস্বরূপ, আমাদের আজকে বিকল্প লিঙ্গ পরিচয় ও যৌনতার লড়াই লড়তে বাইরে থেকে শব্দ ধার করতে হচ্ছে।

*৫. নারী সমকাম পারিভাষা ও রাজনীতি*

বিকল্প লিঙ্গ পরিচয় ও যৌনাভিমুখতার যে আন্দোলন তার থেকে নারী সমকামকে আলাদা করে দেখা সমর্থন যোগ্য নয়। একই সাথে, নারীদের সামাজিক রাজনৈতিক অর্থনৈতিক ধর্মীয় পরিসরে যে লৈঙ্গিক অবস্থান তাতে তাদের ওপর ঐতিহাসিকভাবে ঘটে আসা শোষন, অত্যাচার, অসাম্য এবং তাদের স্বরকে বিভিন্নভাবে দমিত করার যে প্রচেষ্টা পরিলক্ষিত হয়েছে তা'ও অস্বীকার্য নয়। এটিকে একটি বৃহত্তর আন্দোলনের নামের আড়ালে লুকিয়ে দেওয়া কোনো ভাবেই বাঞ্ছনীয় নয়। বলাই বাহুল্য আমাদের দেশে মেয়েদের ওপর বিভিন্ন মহত্ব আরোপ করে তাদের সামগ্রিক উন্নতির পথ স্তব্ধ করে দেওয়া হয়েছে। মাতৃত্ব, স্ত্রী, সংসারের বা বাড়ির অন্দরমহলে তাদের চরিত্রকে মহিমান্বিত করে তাদের বাড়ির চার দেওয়ালের মধ্যে আটকে রাখা হয়েছে। বাড়ির ভেতরে তাঁর কাজের অর্থনৈতিক মূল্যায়ন স্বীকৃত হয়নি। তাদের কৃতিত্বকে 'সাহায্য' 'পরিবারের অন্যদের প্রতি তাদের ভালোবাসা'-র আড়ালে চেপে দেওয়া হয়েছে। তাদের স্বাধীন সত্ত্বাকে অগ্রাহ্য করে নারীদের 'মা-বোন'র সন্দর্ভে পর্যবসিত করা হয়েছে। এর পরও যারা বাড়ির চৌহদ্দি পাড় করে অর্থনৈতিক জগতে পা রেখেছেন সেখানেও তাদের অসাম্যের সম্মুখীন হতে হয়েছে। ফলে, নারীদেরই যখন এতকিছুর সম্মুখীন হতে হয়, বুঝতে অসুবিধা হয় না, নারী-সমকামীদের কি ধরণের সমস্যার সম্মুখীন হতে হয়েছে। কারণ তারা নারী, উপরন্তু সমকামী।

তাদের সংগ্রাম আরো কঠিন এই কারণে যে তারা সমাজের পুরুষশ্রেণীদের থেকে নারী হওয়ার জন্য যেরকম ব্রাত্য হয়েছেন, শোষিত হয়েছেন, সেরকমই নারীদের মধ্যে তারা সমকামী হওয়ার জন্য ব্রাত্য হয়েছেন, শোষিত হয়েছেন। এরকমই বহুজনের কাহিনী শুনিয়েছেন মায়া শর্মা। তাদেরই একজন গুড্ডি। সে একটি শ্রমিক পরিবারের মেয়ে। সে নিজেও একজন শ্রমিক। সেখানকার যে স্থানীয় নারী সংগঠন, গুড্ডির তাদের সাথে পরিচয় হয়। গুড্ডি যখন তাঁর সমকামী হওয়ার অভিজ্ঞতার কথা বলতে শুরু করে, প্রথমে তারা কিছুক্ষণ তাঁর কথা শোনে, তারপর একজন তাঁর কথা শুনে হেসে ফেলে। তাঁর হাসি অন্যদের মধ্যেও হাসির রোল তৈরি করে। আমরা জানিনা, সেই প্রাথমিক নিস্তব্ধতার মধ্যে কেউ গুড্ডির সাথে নিজের মিল খুঁজে পাচ্ছিলেন কিনা! ভাবছিলেন কিনা, এই তো আমার কথাই বলছে। হয়ত, হাসির রোল তাকে আবারও নৈঃশব্দতায় নিজেকে গুটিয়ে নিতে বাধ্য করেছে। যাই হোক, তো গুড্ডির কথা প্রসঙ্গে তাঁর সংগঠনের অন্যান্য মহিলাদের বক্তব্য খানিকটা এইরকম : একজন বলেন 'এরকম চললে জীবন (বা সভ্যতা) এগোবে কি করে?' আর একজন বলেন 'কি খারাপ দিনকাল পড়ল, এখন মেয়েরা এইসব করবে!' তৃতীয় জন বলেন, এটি ক্ষণিক। কেটে যাবে। চতুর্থ জন বলেন, এই জন্যই মেয়েদের বেশি স্বাধীনতা দিতে নেই! (Kumar, ২০১৪, পৃঃ ১৩)

অন্যদিকে বিংশ শতাব্দীর শেষের দিকে যে নারীবাদী রাজনৈতিক সংগঠন গড়ে উঠেছিল তাদের অনেকেরই নেতৃত্ব স্থানীয় মহিলারা লেসবিয়ান কিংবা বাইসেক্সুয়াল ছিলেন। তাদের অনেকেই বিবাহিত, কেউ কেউ মহিলাদের সঙ্গেও সম্পর্কে ছিলেন বা ছিলেন না। কিন্তু তা সত্ত্বেও এই সমস্ত সংগঠনের আন্দোলনে নারী সমকাম গুরুত্ব পাইনি।

তৎকালীন সমস্ত নারীবাদীরাই মূলত বামপন্থী বা অতিবামপন্থী ছিলেন। তারা নয় কোনো রাজনৈতিক দলের সাথে যুক্ত ছিলেন কিংবা দলের বাইরে থাকলেও তাদের নির্দিষ্ট রাজনৈতিক অভিমুখ ছিল। তারা প্রত্যেকেই যেহেতু প্রচলিত মার্ক্সবাদে বিশ্বাসী তাদের অনেকেই সমকামিতাকে পাশ্চাত্যের পুঁজিবাদী অনাচার হিসাবেই দেখতেন (Srikanth, ১৯৯৬ Vanita, ২০০৭ থেকে গৃহীত, পৃঃ ২৪৮)

১৯৯০ সালের ডিসেম্বরে নারীবাদী আন্দোলনের চতুর্থ জাতীয় সমাবেশে প্রথমবার 'সিঙ্গেল ওমেন' নিয়ে আলোচনা হয়। এর পরের সমাবেশে প্রথমবার 'লেসবিয়ানিজম্' এর ওপর একটি ওয়ার্কশপ করা হয়। স্ত্রী-সঙ্গম (একটি নারী সমকামী সংগঠন)-র একজন সভ্য সেই সমাবেশের স্মৃতি রোমন্থন করে বলছেন কিভাবে এই ওয়ার্কশপটি উপস্থিত অন্যান্য সদস্যদের দ্বারা বিরোধিতার শিকার হয়েছিল। '৯০ এর দশকের শেষের দিকে দিল্লিতে এক পদযাত্রা আয়োজন করেছিল All India Democratic Women's Association (AIDWA) যারা মূলত ভারতীয় কম্যুনিস্ট পার্টি (মার্ক্সবাদী) দের সাথে যুক্ত। তারা সেই পদযাত্রায় উপস্থিত লেসবিয়ান গ্রুপদের 'লেসবিয়ান' শব্দ লেখা পোস্টার নিয়ে হাঁটা এবং সংশ্লিষ্ট স্লোগান দেওয়া থেকেও বিরত থাকতে বলেন। তাদের ধারনা ছিল এই শব্দ হয়ত সেখানে উপস্থিত অন্যান্যদের, বিশেষ করে শ্রমিক শ্রেণীর মহিলাদের বিব্রত করতে পারে। তারা ধরেই নিয়েছিলেন যে শ্রমিক শ্রেণীর সমস্ত মহিলাই বিসমকামী (Vanita, ২০০৭, পৃঃ ২৫০)। বুঝতে অসুবিধা হয় না, নারীবাদী আন্দোলনকারীদেরও যৌনতা নিয়ে এবং শ্রমিক জীবনে এর (বাড়তি) প্রভাব নিয়ে শুধু সন্দেহ রয়েছে তাই না, অনেকক্ষেত্রেই তারা মনে করেন সমকামিতা খুব শহুরে, ক্ষমতাশালী বা সুবিধাভোগী শ্রেণীর কিছু মানুষদের (এক্ষেত্রে মহিলাদের) মধ্যেই বর্তমান। তারা নারীদের গৃহস্ত জীবনের বিভিন্ন অসুবিধা, অত্যাচার, ব্রাত্যতা নিয়ে কথা বলেছেন, সোচ্চার হয়েছেন, কিন্তু লেসবিয়ানদের বেলায় তাদের মধ্যে একটা কিন্তু-ভাব এবং দ্বিচারিতা চোখে পড়ে। বুঝতে অসুবিধা হয় না, নারীদের প্রতি অসাম্যের তাদের তত্ত্ব-ও কিছুটা ঔপনিবেশিক যৌন শুচিবাইগ্রস্থতা দ্বারা অনুপ্রাণিত ও প্রভাবিত। তারাও সমাজ, সংসার ও লিঙ্গের হেটেরোনরম্যাটিভ ধারনাতেই সীমাবদ্ধ। শুধু তাই নয়, তাদের অসাম্যের যে ধারনা তা'ও হেটেরোনরম্যাটিভ। এজন্যেই তারা তাদের অসাম্যের ধারনায়, বিকল্প লিঙ্গ চিন্তা ও যৌনতার মানুষদের স্থান দিতে বা দিলেও তাকে সর্বসমক্ষে প্রকাশে দ্বিধাগ্রস্থ।

একই রকম অভিজ্ঞতার কথা জানাচ্ছেন Susan Hawthorne। তিনি ২০০৪ সালে মুম্বাইয়ে আয়োজিত The World Social Forum-র সমাবেশে উপস্থিত ছিলেন। তিনি সেই সমাবেশে 'Torture of Lesbian: What can be done?' এই বিষয়ের ওপর একটি ওয়ার্কশপ করেন। এই ওয়ার্কশপটি করতে গিয়ে তাকে কি কি ধরনের হেনস্থার শিকার হতে হয়েছে তিনি তা বর্ণনা করেছেন। প্রথমত, একই সময়ে তাঁর এবং আঁচল ট্রাস্টের একজনের ওয়ার্কশপ একসাথে ফেলা হয়েছে। সেই সভার বিষয় ছিল 'Lesbian Activism in fundamentalist patriarchal society'। একই সময়ে দুটি ঘরে দুটি সভা একই বিষয়ে রাখলে সংশ্লিষ্ট যোগদানকারীরা, যারা এই বিষয়ে আগ্রহী, দুভাগে বিভক্ত হয়ে যাবে। সংশ্লিষ্ট দুটি অডিটোরিয়ামের দূরত্বও এতটাই বেশি ছিল যে কম সময়ের মধ্যে দুটি সভাকে একত্রে অনুষ্ঠিত করা সম্ভব ছিল না বলেই জানিয়েছেন লেখিকা। তাঁকে যে ঘরটি দেওয়া হয়েছিল সেটি মূল বিল্ডিঙয়ের (যে দিকে সমস্ত অনুষ্ঠান হচ্ছিল) একদম উল্টোদিকে, আপাত ছোট একটি ঘর। অনেকে সময় মত সেই ঘরই খুঁজে পাননি। (Hawthorne, ২০০৭, পৃঃ ১৩০-১৩১)

উপরিক্ত কিছু ঘটনা উল্লেখ করা গেল এটা বোঝাবার জন্য যে সেই অর্থে প্রগতিশীল নারীবাদী আন্দোলনের মধ্যে নারী সমকামীদের আন্দোলনের অবস্থান কোথায়। এছাড়াও বিভিন্ন লেসবিয়ান সংগঠকদের ব্যক্তিগত ইন্টারভিও

থেকেও স্পষ্ট যে লেসবিয়ানদের নিজেদের মধ্যেও আপাত সহমতের জায়গা ছিল না।[৪] অনেক লেসবিয়ান মহিলা নারীবাদী সংগঠনের নেতৃত্ব দিলেও তারা নারী সমকাম নিয়ে কোনদিনও সেভাবে সোচ্চার হননি। উপরন্তু এদের নিজেদের মধ্যেও সচেতনতার অভাব, বা অদৃশ্যতা, সবমিলিয়ে যে নারী সমকামী আন্দোলন নারীবাদী আন্দোলনের মধ্যে এবং সাথে সমান্তরালভাবে দাঁড়াতে পারত, তা দাঁড়ায়নি। হয়ত, তারা নিজেরাও বিশ্বাস করতেন কিংবা তারা ব্যক্তিগতভাবে বিশ্বাস না করলেও, তাদের যে বৃহত্তর রাজনৈতিক সংগঠন, তার নেতৃত্বকে তারা বিশ্বাস করাতে ব্যর্থ হয়েছেন নারী সমকামীদের আন্দোলনের গুরুত্ব কোথায়। কিভাবে যৌনতা অসাম্যের গঠনে বাড়তি মাত্রা যোগ করে। নারীবাদী আন্দোলনের অনেকেই 'গে' ইত্যাদি শব্দের বিরোধীতা করেছেন এর সাথে যুক্ত পশ্চিমী চিন্তাধারার জন্য। কিন্তু তাদের 'লেসবিয়ান' শব্দ নিয়ে সেরকম কোনো আপত্তি ছিল না। Ruth Vanita বলছেন, হয়ত লেসবিয়ানদের চরম অদৃশ্যতাই এই কারণ। যার স্বর নেই, সেই নিয়ে স্বাভাবিকভাবেই তাদের কোনো মাথাব্যাথাও ছিল না। আবার, গে ইত্যাদি শব্দে তাদের যে আপত্তির কারণ (অর্থাৎ পশ্চিমী চিন্তাধারার যে বয়ান) তা কিন্তু তারা যখন 'পরিবার' 'জাতিরাষ্ট্র' 'সন্তান' 'আইন' 'নারী' বা 'পুরুষ' এই নিয়ে কথা বলেন তাতে খাটে না। অথচ, এই সমস্ত ক্ষেত্রেই ভারতীয় সংস্কৃতির সাথে পশ্চিমী সংস্কৃতির বেশ পার্থক্য রয়েছে (Vanita, ২০০৭,পৃঃ ২৪৮)

ভারতীয় মূলধারার বামপন্থীদের ওপর বরাবর অভিযোগ ওঠে তারা শ্রেণীকে বা class-কে যতটা গুরুত্ব দেন, গোত্র বা caste-কে ততটা গুরুত্ব দেননা। কিন্তু ভারতীয় চিন্তাভাবনায় কাস্টের গুরুত্ব অস্বীকার করবার নয়। কেরালায় অনেকদিনের বামপন্থী শাসন। পাঁচ বছর অন্তর অন্তর তাদের সরকার বদল হলেও দুই সরকারেই বামপন্থী দল রয়েছে। একইসাথে, কেরালা ভারতের অন্যতম রাজ্য যেখানে শিক্ষার হার সবথেকে বেশি। অথচ, ১৯৮০ থেকে ২০০২ এর মধ্যে ঘটা ১৩ টি নারী সমকামী আত্মহত্যার ঘটানার ১০টিই ঘটেছে কেরালায়। আত্মহত্যাকারীরা কেউই প্রায় উচ্চ মধ্যবিত্ত বা মধ্যবিত্ত নন, বরং আর্থিক ও সামাজিক দিক থেকে পিছিয়ে থাকা স্তরেরই।

এদেরই একজন ত্রিশূরের মিনি। মিনি কেরালা ভারমা কলেজের স্নাতকস্তরের ছাত্রী ছিলেন। সে তাঁর হোস্টেলের প্রশাসন দ্বারা বিভিন্নভাবে নিগৃহীত হয়েছে কারণ সে লেসবিয়ান ও তাঁর সাথে তাঁর এক বান্ধবীর সম্পর্ক ছিল। শুধুমাত্র এই কারণে তিনি হোস্টেল থেকে বহিষ্কৃত হন। সে তাঁর বান্ধবীকে নিয়ে চেন্নাইয়ে তাঁর এক আত্মীয়ের বাড়িতে পালিয়ে আসে। হোস্টেল কর্তৃপক্ষ মিনির বিরুদ্ধে পুলিশি অভিযোগ দায়ের করে। পুলিশের কাছে হাজিরা দেওয়ার আগে মিনি একটি বাঁধে ঝাঁপ দিয়ে আত্মহত্যা করেন। একটি লেসবিয়ান সংগঠন, সখীয়ত্রী (মালায়ালাম শব্দ, অর্থ : সহযাত্রী), কেরালায় ঘটা লেসবিয়ান আত্মহত্যার তদন্তে নামে। কারণ, বেশির ভাগ খবরকাগজই এই ব্যাপারে বিস্তারিত কোনো খবর ছাপেনি। মিনির আত্মহত্যার তদন্তে নেমে যখন মিনির এক শিক্ষিকাকে জিজ্ঞাসাবাদ করা হয় তখন তিনি বলেন, ছোটোজাতের মেয়েদের মধ্যেই এই জাতীয় ব্যবহার দেখা যায়। এমনকি মিনির ব্যাঙ্ক-ব্যালেন্স দেখে সেই শিক্ষিকার মনে হয়েছে সে হয়ত দেহব্যবসার সাথেও যুক্ত থাকতে পারে। কারণ, একটি 'দলিত' মেয়ের কাছে নাকি অত টাকা থাকতে পারে না। মিনির যৌনতার বাইরে, মিনির শিক্ষিকার এই বক্তব্য চোখে আঙুল দিয়ে দেখিয়ে দেয় একজন দলিত-নারীর শরীরকে সমাজ কিভাবে দেখে। একই সাথে এটাও দেখার যে কিভাবে

[৪] গিতি থাডানির ইন্টার্ভিউ। প্রজেক্ট বোলো। লিঙ্ক : https://www.youtube.com/watch?v=uT_QuqAJ8kw

রুথ ভ্যানিতার ইন্টার্ভিউ। প্রজেক্ট বোলো। লিঙ্ক : https://www.youtube.com/watch?v=6gifsoBPKRI

তথাকথিত প্রগতিশীল রাজ্যের প্রগতিশীল প্রতিষ্ঠান (এইক্ষেত্রে, শিক্ষাক্ষেত্র), সমাজের নিচুতলার মানুষদের ব্রাত্য করছে ( Mokkil, ২০১১, পৃঃ ৩৯৫, Agaja, ২০১৮ থেকে গৃহীত, পৃঃ ৯৪)।

এই ওপরের ঘটনা ও তথ্যসূত্রে উল্লিখিত প্রবন্ধে নথিবদ্ধ ঘটনাগুলি প্রমাণ করে, বামপন্থী ও নারীবাদীদের ধারনা যে সমকামিতা একটি শহুরে ঘটনা, তার কোনো ভিত্তি নেই। এটি একটি সুবিধাভোগী শ্রেণীর বিলাসী জীবনযাত্রা মাত্র, তাও ভিত্তিহীন। উপরন্তু, এটি পশ্চিমী চিন্তাধারার ফসল। যারা ইংরাজি তথা পশ্চিমী শিক্ষা ও আদবকায়দা থেকে বঞ্চিত, যারা তাদের নিজেদের দেশেই সমাজের নিম্নস্তরে অবস্থান করেন, তাদের পক্ষে পশ্চিমী চিন্তাধারা আপন করে নেওয়ার যুক্তিটা বোধ হয় খাটেনা। কেরালা মডেল যে উন্নতির কথা বলে তাহলে কি ধরে নিতে হবে সেই উন্নতি থেকে আদিবাসী, দলিত, যৌন ও লৈঙ্গিক সংখ্যালঘুরা ব্রাত্য? কেউ হয়ত প্রতর্কে বলবেন, কেরালা সরকার ইদানিংকালে ট্রান্সজেন্ডারদের জন্য কিছু গুরুত্বপূর্ণ পদক্ষেপ নিয়েছে। কিন্তু এই প্রবন্ধে আমরা সমকাম, মূলত, নারী সমকাম নিয়ে কথা বলছি। ট্রান্সজেন্ডাররা বিকল্প লিঙ্গ ও যৌনতার আন্দোলনের বৃহত্তর পরিসরের সদস্য বটে, কিন্তু কোথাও গিয়ে সম্পূর্ণ আন্দোলনকে তাদের সঙ্গে জুড়ে দিলে অন্যান্যরা যারা মূলত সিস্-জেন্ডার অর্থাৎ, যারা নিজের শারীরিক লিঙ্গ নিয়ে খুশি কিন্তু সমলিঙ্গের মানুষের প্রতি যাদের যৌন আকর্ষণ, তাদেরকে নৈঃশব্দে পর্যবসিত করা হয়। অনেকদিন পর্যন্ত তাই'ই হয়েছিল। ট্রান্সজেন্ডারদের অনিবার্য দৃশ্যতা, ও সিস-জেন্ডার সমকামী-উভকামী মানুষদের বেশির ভাগ ক্ষেত্রে অদৃশ্যতা সম্পূর্ণ বিকল্প লিঙ্গ চিন্তা ও যৌনতার আন্দোলনকেই ট্রান্সজেন্ডার বা রূপান্তরকামীদের আন্দোলনের সাথে সংযুক্ত করেছিল। ফলে, গে বা লেসবিয়ানদেরও সাধারণ মানুষ ট্রান্সজেন্ডারদের সাথে যোগসূত্র খোঁজার চেষ্টা করত। মিল না পেলে এই ধরনের জীবনযাত্রাকে নিম্নরুচির ও ঐচ্ছিক বিষয় হিসাবেই দাগিয়ে দিত। এখনও দেয়না তা নয়। ট্রান্সজেন্ডার ও সিস্-জেন্ডার'র তাত্ত্বিক দিক নিয়ে সাধারণ মানসে ধারনা না জন্মালেও, ইদানীং তাদের বাহ্যিক পার্থক্য সম্বন্ধে অনেকেই অবগত হয়েছেন ও হচ্ছেন। ফলে, কেরালা সরকারের আজকের সিদ্ধান্ত দিয়ে পূর্বের ঘটনাকে চাপা দেওয়ার চেষ্টা না করাই শ্রেয়। উল্লেখ্য, প্রসঙ্গটা কেরালা সরকারের নয়। সমাজের মানুষজনদের। কেরালার সাধারণ মানুষ যেখানে শিক্ষিত সেখানে যদি নারী সমকাম সম্পর্কে, কাস্ট সম্মন্ধে এই ধারনা পোষিত হয়, বুঝতে অসুবিধা হয় না ভারতের অন্যান্য রাজ্যে, বিশেষত উত্তরপ্রদেশ, হরিয়ানাতে এই সমস্ত মানুষজনদের কি অবস্থা হতে পারে।

এবার আসা যাক পরিভাষার কথায়। সমস্ত বিংশ শতাব্দী ধরেই 'লেসবিয়ান' শব্দটিকে ব্যবহার করে আসা হয়েছে। এটি হিন্দি বাংলা সহ বিভিন্ন ভাষার সাহিত্যেও অবাধে ব্যবহৃত হয়েছে, এখনও হচ্ছে। অথচ, আমাদের সংস্কৃতিতে যে এই সম্বন্ধে শব্দ নেই বা ছিল না তা নয়। তা আগে বিস্তারিত আলোচিত হয়েছে। সমস্যা হচ্ছে, উপনিবেশিক আমলের একটা বিস্তৃত সময়ের শাসন কাল ও তার ছত্রছায়ায় ও গুনমুগ্ধতায় বেড়ে ওঠা নতুন ভারতীয় প্রজন্ম ইতোমধ্যেই তার প্রাচীন সংস্কৃতির সাথে (প্রায়) সম্পূর্ণ বিচ্ছিন্ন হয়ে গেছে। যতটুকু যোগসূত্র আছে সেটাও খুব মনুস্মৃতি ঘেঁষা, সেটার কারণও পূর্বে আলোচিত হয়েছে। এতে দোসর হয়েছে পশ্চিমী বিজ্ঞানের দর্শন। পশ্চিমী বিজ্ঞান চিন্তায় বড় হয়ে ওঠা আমাদের কাছে তাই আমাদের সংস্কৃতি, আমাদের ইতিহাস সবটাই যেন কুসংস্কারাচ্ছন্ন। ভারত ও ভারতীয় সংস্কৃতি সম্বন্ধে প্রচুর ভুল ধারনা নিয়ে ব্রিটিশরা যখন প্রথম ভারতের ইতিহাস লেখা শুরু করে তারাও ভারতকে একভাবেই 'অধ্যাত্মিকতা'য় মোরা ভূখন্ড হিসাবে দেখানোর চেষ্টা করেছিল। যার বেশিরভাগই রহস্যে ঘেরা। এই ধরনের ধারনায় সমস্যা হল এই যে, ভারতীয় দর্শনের বা সংস্কৃতির যে বাস্তবিক কোনো ভিত্তি ও উপযোগিতা থাকতে পারে তাকেই অস্বীকার করা হয়েছে। পশ্চিমী ঐতিহাসিকদের এহেন ভারত-দর্শনের বিরোধিতা তথাকথিত

জাতীয়তাবাদী ঐতিহাসিক, রাজনৈতিক নেতা এবং বোদ্ধাদের তরফ থেকে খুব একটা আসেনি । কারণ হিসাবে এইক্ষেত্রে রোমিলা থাপারের বয়ানটি প্রণিধানযোগ্য মনে হয় :

> 'It was a consolation to the indian intelligentsia for its perceived inability to counter the technical superiority of the west, a superiority viewed as having enabled Europe to colonize Asia and other parts of the world. At the height of anti-colonial nationalism it acted as a salve for having been made a colony of Britain.' (Thapar, ২০০২, পৃঃ ৫)

ইউরোপ ঘেঁষা বিজ্ঞানের দর্শনে কিংবা বিজ্ঞান মনস্কতায় শিক্ষিত বিজ্ঞান চেতনার সমস্যাজনক দিকটা হল এটি বিজ্ঞানের এক ধরনের ধারনায় ও প্রাকৃতিক ঘটনাবলীকে একটি বিশেষ ধরনের দেখায় আমাদের অভ্যস্ত করে। বিজ্ঞানের ব্যাখ্যাকেও যে প্রশ্ন করা যায় তা আমরা বিশ্বাস করিনা। সমকামিতাকেই যদি ধরা যায়, তাহলে জীব বিজ্ঞান ও অভিযোজনীয় জীববিজ্ঞানের খুব গুরুত্বপূর্ণ একটি তর্ক হল : ডারউইনের যে অভিযোজনীয় তত্ত্ব এবং তাঁর যে ব্যাখ্যা, তা মেনে নিলে সমকামিতা সহ অন্যান্য অনুৎপাদনশীল যৌনতা, যা একটি প্রজাতিকে বংশবৃদ্ধি ঘটিয়ে অভিযোজনে নিজেদের স্থান সুনিশ্চিত করতে সাহায্য করবে না, তাদের অস্তিত্ব থাকার কথা না। কিন্তু সমকামিতা আজকের আধুনিকতার সাথে এসেছে এমনটা নয়। পৃথিবীর প্রায় সব প্রাচীন সভ্যতায় সমকামিতা সহ অন্যান্য যৌনতা, যা সন্তান উৎপাদন করে না, তার প্রমাণ মেলে। মানুষ ছাড়াও প্রায় শতাধিক (কম করে) অন্যান্য প্রজাতির মধ্যেও সমকামিতা বর্তমান। তাহলে বলতে হয় ডারউইনের তত্ত্ব সীমাবদ্ধ। পশ্চিমী বিজ্ঞান সম্বন্ধে, আমাদের দেশের বিজ্ঞানমনস্ক ব্যক্তিদের মধ্যে একধরনের মৌলবাদী ধারনা আছে। তারা কিছুতেই বিশ্বাস করেন না যে ডারউইনও মানুষ। তাঁর মানুষ হওয়ার কিছু বৌদ্ধিক সীমাবদ্ধতা রয়েছে। এটা ঠিক যে তাঁর তত্ত্ব খুবই সুন্দরভাবে গাঁথা কিন্তু তা তৎকালীন সময়ের সমাজদর্শন থেকে নিরপেক্ষ নয়। ফলে তাঁর এই তত্ত্বের ব্যাখ্যাও হয়ত এই সমাজদর্শন দ্বারা অনেকাংশেই অনুপ্রাণিত।

> 'Darwin's thinking, revolutionary though it was, reflected the economic thought and class structure of his time. Genetics and evolutionary biology in the early twentieth century reflected essentialism, progressivism, and hierarchy: biologists spoke of vertebrates as more advanced than invertebrates, and geneticists distinguished the ''wild type'' from the ''mutant,'' the ''normal'' from the ''abnormal.'' This scientific framework, in turn, could be misappropriated to support claims of superior and inferior races; to show that feeblemindedness, alcoholism, and criminality were inherited; and to justify eugenics, immigration restrictions, imperialism, and the most pernicious forms of racism.' (Allen ১৯৯৯; Allen and Baker ২০০১; Futuyma, ২০০৫ থেকে গৃহীত, পৃঃ ১১৫৬)

বেশিরভাগ সময়ই দেখা যায়, (আপাত) বিজ্ঞানমনস্ক ব্যক্তিরাও সমকামিতাকে 'অপ্রাকৃতিক' বলে দাগানোর চেষ্টা করেন। তারা ভেবে দেখেন না যেখানে সারা বিশ্বব্রহ্মান্ডই প্রকৃতি ( সেজন্যেই জ্যোতির্বিজ্ঞান শুধু পৃথিবী বা সৌরজগতেই আটকে নেই), সেখানে অপ্রাকৃতিক জিনিসের অস্তিত্ব থাকে কি করে? তাদের বিজ্ঞানের দর্শনও যদি মেনে নেওয়া যায়, কোন কিছুর যখন সামাজিক অস্তিত্ব রয়েছে, যা দৃশ্যত, তাহলে নিশ্চই তার কোনো ব্যাখ্যা থাকবে। তারা সেই ব্যাখ্যায় যান না। যদিও উচ্চতর বিজ্ঞান গবেষণায় পন্ডিতদের মধ্যে যথেষ্ট মতপার্থক্য রয়েছে, তা মেনে নিয়েও বলতে হয়, বিজ্ঞানের প্রাথমিক লক্ষ্য ছিল বিশ্বব্রহ্মান্ডের এই যে গ্র্যান্ড ডিজাইন তাকে বোঝার চেষ্টা। বিজ্ঞান ততটুকুই যতটুকু আজ অবধি এই মুহূর্ত অবধি এই ডিজাইনকে আমাদের শত-সহস্র সীমাবদ্ধতা দিয়ে বুঝতে পারা

গেছে কিংবা একটা ধারনা করা গেছে। এবার, সামাজিক ও প্রাকৃতিক বাস্তবতা (Social and Natural reality) আমাদের বোধগম্যতার নিরিখে উপস্থিত থাকবে না। কিন্তু সমস্যা বাধে তখনই যখন আমরা আমাদের সীমাবদ্ধ ধারনা দিয়ে সবকিছুকে ব্যাখ্যা করার চেষ্টা করি। না করতে পারলে তাকে 'অপ্রাকৃতিক' বলে দাগিয়ে দি। প্রচলিত ধারনাকে বদলাতে বা নিদেন পক্ষে প্রশ্ন করতে চাই না। এতে নতুন করে ভাবার কষ্ট করতে হয় না, উপরন্তু, এতদিন ধরে জেনে আসা ও বিশ্বাস করে আসা বিষয়গুলিকেও ত্যাগ করতে হয় না। আমাদের 'রুচি' ও শুচিবাইগ্রস্থতাও অটুট থাকে। বিজ্ঞান বিষয়গতভাবে নিরপেক্ষ থাকতে চাইলেও, আমাদের প্রকৃতি ও সমাজকে বোঝার ও গ্রহণের দর্শন নিরপেক্ষ নয়। ফলে, আমাদের বিজ্ঞান বোধ ও এই আচার সর্বস্ব মন নিয়ে করা বিজ্ঞানের ব্যাখ্যাও নিরপেক্ষ নয়। বিজ্ঞানের যে এক ধরনের ব্যাখ্যা হয় না তা আমরা বুঝতে চাই না। পশ্চিমী বিজ্ঞান চেতনার ও বিজ্ঞান দর্শনের বাইরে গিয়ে ভারতীয় সংস্কৃতিতে কিভাবে এই বিজ্ঞানবোধ আছে, তা পশ্চিমী দুনিয়ার বৈজ্ঞানিকতা থেকে দর্শনগতভাবে কোথায় আলাদা তা আমরা বুঝতে সচেষ্ট হইনি। বিনোদ বিহারী সতপথী লিখছেন :

> 'it is generally found that the interest of a people in a particular branch of knowledge, in all dimes and times, has been aroused and guided by specific reasons. In the case of the Vedic Hindu that specific reason was religious.'[9]

আমাদের সংস্কৃতিতে ধর্মীয় ভিত্তিতে গড়ে ওঠা যে বিজ্ঞানের ধারনা তাকে ধর্মীয় আচার থেকে মুক্ত করে, তাঁর বৈজ্ঞানিকতাকে উদ্ধার করার দায় আমাদের নয় তো কার? তা করা হয়নি বলেই আজকে 'গণেশের মাথা প্লাস্টিক সার্জারির নিদর্শন' 'নারদ জেট প্লেন চালাতেন' এইসব বক্তব্যের জনপ্রিয়তা তৈরি হচ্ছে।

এই কথাগুলো বলার একটাই কারণ, বিকল্প লিঙ্গ পরিচয় ও যৌনতার আন্দোলনের যে আদর্শ পশ্চিমী দুনিয়া থেকে পাওয়া গেছে; তাকেই নিত্য, সত্য, সম্পূর্ণ বৈজ্ঞানিকভাবে মেনে নেওয়া হয়েছে কারণ কোথাও গিয়ে এই ধারনা কাজ করেছে যে পশ্চিমী দুনিয়ার সব কিছুই খুব বৈজ্ঞানিক। এই বৈজ্ঞানিকতার যে আরো বিকল্প ভাষ্য থাকতে পারে, তা অনুভূত হয়নি। কিংবা অনুভূত হলেও, তাকে খুঁজে বের করে প্রতিষ্ঠিত করার পরিশ্রম থেকে বিরত থাকা হয়েছে। কিন্তু, একটা গ্রহণ মানে আরেকটার বর্জন নয়। আমরা একটা সাম্য সমাজ ব্যবস্থা দেখতে চাই। কিন্তু বিকল্প লিঙ্গ ও যৌনাচারের যে ভাষ্য, তা আমাদের কিছু ব্র্যাকেটের বাইরে বার করার প্রতিশ্রুতি দিয়ে, আরো কিছু ব্র্যাকেটে জড়িয়ে দিয়েছে। সেখানেও শেষ হচ্ছে না। প্রতিদিন নিজের যৌন সত্ত্বাকে প্রকাশ করার কিছু না কিছু নতুন নতুন শব্দবন্ধ তৈরি হচ্ছে, যা অনেক ক্ষেত্রেই বাস্তব রাজনৈতিক পরিসরে একে অপরের সাথে মিত্রভাবাপন্ন নয়। সেখানে দাঁড়িয়ে যদি একটি বেশি ফ্লেক্সিবেল যৌন ও লিঙ্গ ব্যবস্থা পাওয়া যায়, যা সত্ত্বাকে কিছু অলঙ্ঘনীয় পরিচয়ের কোটরে আটকে দেবে না, বা সেরকম কোটর থাকলেও সেই সমস্ত কোটরে সত্ত্বার বিচরণ হবে অবাধ, তাহলে তা গ্রহণ করা হবে না কেন? মানুষকে তাঁর লিঙ্গ ও যৌনতার ভিত্তিতে কিছু জলরোধী পরিচয়ের মোড়কে মুড়ে ফেলা কিন্তু ক্যুয়ার আন্দোলনের লক্ষ্য ছিল না।

---

[9] বিনোদ বিহারী সতপথী, History of Science and Technology in India. এটি মূলত তিনি যে বিশ্ববিদ্যালয়ে পড়ান সেখানে পড়ানোর জন্য তৈরি করা স্টাডি মেটিরিলাল।

উপরন্তু বাংলা ভাষার ক্ষেত্রে এই পশ্চিমী সংস্কৃতি থেকে আগত এই শব্দবন্ধগুলির পরিভাষা তৈরির কিছু তাত্ত্বিক ও নৈতিক সমস্যা রয়েছে। যেমন ধরা যাক, যদি বলা হয় ‘লাল ফুল’, তাহলে আমরা সেই পদের অর্থ বিশ্লেষণ করব খানিক এভাবেঃ ‘লাল ফুল’ হল পৃথিবীতে যত ফুল আছে, তার সেট আর পৃথিবীতে যত লাল রঙের জিনিস রয়েছে সেই সেটটির ইন্টারসেকশন অংশটুকু। সেইভাবে দেখতে হলে নারী সমকামী হল সমকামী-সেট আর নারী-সেট এর ইন্টারসেকশন অংশটুকু। কিন্তু, অন্যান্য বহু আমদানিকৃত শব্দের অর্থ বোঝা অনেকসময়ই এত সহজ হবে না। বিশেষ করে যে শব্দগুলোয় দুই বা তার বেশি আর্থিক স্তর রয়েছে, যেমন ডাইক (Dyke), বুচ (Butch) ইত্যাদি। ‘বুচ’ শব্দে যেমন নারী সমকামের ধারণা নিহিত, তেমনি ‘পুরুষালি’ এই ধারণাও নিহিত। ইংরাজীতে যদি বলা হয় ‘ক বুচ’ তাহলে তার অর্থ আমরা বুঝবো এভাবে যে পৃথিবীর সমস্ত বুচদের নিয়ে যদি একটি সেট তৈরি করা হয়, তাহলে ‘ক’ সেই সেটের একজন সদস্য। এখানে তার শারীরিক ও সামাজিক লৈঙ্গিক প্রকাশ বা যৌন পরিচয় অন্য কিছু সাপেক্ষে প্রকাশিত হচ্ছে না। কিন্তু পরিভাষায়, গৃহীত শব্দের বিভিন্ন আর্থিক স্তর রক্ষা করতে গেলে আমাদের প্রত্যেক আর্থিক স্তরের অর্থগত বোধটিকে রেখে, সেই প্রত্যেক বোধ সাপেক্ষে মূল শব্দটির অর্থ প্রকাশ করতে হবে। বুচের বাংলা পরিভাষায় ‘পুরুষালি’ বোধটিকে ‘পুরুষ’ বোধ ব্যতিরেকে প্রকাশ করা যাবে না। কিন্তু মূল শব্দ বুচ-এ পুরুষালী বোধটি নিহিত থাকলেও, তার প্রকাশে ‘পুরুষ’ শব্দ ও সেই কেন্দ্রিক বোধের কোনো অনুষঙ্গ নেই। আবার, পুরুষ এবং পুরুষালি শব্দের অর্থগত বোধ আলাদা। যদি লৈঙ্গিক প্রকাশকে একটি স্কেল বা সরণী হিসাবে দেখা হয় সেই ক্ষেত্রে উপরিল্লিখিত নারী, লাল ইত্যাদি শব্দকেও একটি সরণীর দ্বারা প্রকাশ করতে হবে। সেইক্ষেত্রে তাত্ত্বিক গঠনতন্ত্রে বদল আনতে হবে। উপরন্তু, সেই ক্ষেত্রে অর্থ নিষ্পত্তির সেট-থিয়োরিটিক গঠনতান্ত্রিক উপস্থাপনা ছেড়ে অন্য কোনোপ্রকার গঠনতন্ত্র ব্যবহার করার কথা ভাবতে হবে। মূল কথা, পরিভাষার ক্ষেত্রে কিছু তাত্ত্বিক জটিলতা তৈরি হচ্ছে। অন্যদিকে, অর্থ নিষ্পত্তির নৈর্ব্যক্তিক উপস্থাপনা অপেক্ষা একটি শব্দের অর্থ সাধারণ মানুষ কিভাবে গ্রহণ করছেন বা করবেন, সেটি অধিক গুরুত্বপূর্ণ। ফলে ‘বুচ’ বললে যে ধরণের মনস্তাত্ত্বিক ধারণার জন্ম হবে, ‘পুরুষালী নারী সমকামী’ বললে সেই একই ধারণার জন্ম হবে না। তার কারণ শব্দ দুটি ভিন্ন ভাষা থেকে এসেছে তাতে নয়, বরং শব্দবন্ধদুটিতে উপস্থিত প্রতি শব্দের ভিন্ন আর্থিক মনস্তাত্ত্বিক অভিঘাত। উপরন্তু, নারী-পুরুষ লিঙ্গদ্বৈতকে অতিক্রম করার প্রতিশ্রুতিবদ্ধ হয়ে এককে অন্যটি সাপেক্ষে প্রকাশ করতে গিয়ে আমরা সেই নারী-পুরুষ লিঙ্গদ্বৈতেই সীমাবদ্ধ হয়ে পড়ছি। সেটি এই জাতীয় গবেষণার নৈতিক ভিত্তিটিকেও আহত করে।

*৬. শেষের আগে*

এই প্রবন্ধ ছিল মূলত নারী সমকাম পরিভাষা ও তাদের পারস্পরিক রাজনীতির ওপর। কিন্তু আমার সীমিত বোধ ও পড়াশোনা দিয়ে যা বুঝেছি, লেসবিয়ান বা লেসবিয়ানিজম্ ইত্যাদি যৌনতার বাংলা পরিভাষা কি হবে বা হতে পারে এর বাইরে বৃহত্তর সামাজিক, রাজনৈতিক, অর্থনৈতিক, ধর্মীয় ও সাংস্কৃতিক পরিসরে পরিভাষার আলোচনা বেশিদূর এগোইনি। পরিভাষার রাজনীতি নিয়ে বলার পরিসর তখনই তৈরি হবে যখন ‘পরিভাষা’ প্রত্যক্ষ রাজনীতি হিসাবে নিজেকে প্রতিষ্ঠিত করবে। একদম হয়নি তা বলা উদ্দেশ্য নয় কিন্তু যতটা হয়েছে সেটাও খুব আকাদেমীয় ভাবে। পরিভাষা শুধু একটা ভাষা থেকে একটা ধারনাকে অন্য ভাষায় অনুবাদ করা নয়, একটি বিশেষ বৃহত্তর সামাজিক-রাজনৈতিক-অর্থনৈতিক-ধর্মীয়–সাংস্কৃতিক প্রেক্ষাপটে তাকে স্থাপন করা। স্থাপন করাটা খুব একটা সহজ কাজ না। তার জন্য সংশ্লিষ্ট দুই ভাষা (উৎস ভাষা ও অনুদিত ভাষা) সংলগ্ন সংস্কৃতি ও তার ঐতিহাসিকতা সম্বন্ধে সম্যক একটা

